১১। ঋ ভিন্ন স্বরবর্ণ পরে থাকলে 'ঋ' স্থানে 'র্' হয়। ঋ, র-ফলা হয়ে পূর্ববর্ণে যুক্ত হয় এবং পরের স্বর র-ফলাযুক্ত বর্ণের সাথে মিলিত হয়। যথা–

| | |
|---|---|
| ঋ + অ = ঋ স্থানে র্ | পিতৃ + অনুমতিঃ = পিত্রনুমতিঃ |
| ঋ + আ = ঋ স্থানে র্ | পিতৃ + আদেশঃ = পিত্রাদেশঃ |
| ঋ + ই = ঋ স্থানে র্ | পিতৃ + ইচ্ছা = পিত্রিচ্ছা |

১২। স্বরবর্ণ পরে থাকলে পদান্তে অবস্থিত এ-কার স্থানে 'অয়্', ঐ-কার স্থানে 'আয়্', ও-কার স্থানে 'অব্' এবং ঐ-কার স্থানে 'আব্' হয়। যথা–

| | |
|---|---|
| এ + অ = এ স্থানে অয়্ | শে + অনম্ = শয়নম্ |
| ঐ + অ = ঐ স্থানে আয়্ | গৈ + অকঃ = গায়কঃ |
| ও + অ = ও স্থানে অব্ | পো + অনঃ = পবনঃ |
| ঐ + ই = ঐ স্থানে আব্ | নৌ + ইকঃ = নাবিকঃ |

## ব্যঞ্জনসন্ধি বা 'হল্' সন্ধি

১। যদি ত্ ও দ্ এর পরে চ্ বা ছ্ থাকে, তবে ত্ ও দ্ স্থানে চ্ হয়। যেমন–

| | |
|---|---|
| ত্ + চ = চ্চ | উৎ + চারণম্ = উচ্চারণম্ |
| দ্ + চ = চ্চ | বিপদ + চয়ঃ = বিপচ্চয়ঃ |
| ত্ + ছ = চ্ছ | মহৎ + ছত্রম্ = মহচ্ছত্রম্ |
| দ্ + ছ = চ্ছ | তদ্ + ছবিঃ = তচ্ছবিঃ |

২। যদি ত্ ও দ্ এর পরে জ্ বা ঝ্ থাকে, তবে ত্ ও দ্ স্থানে জ্ হয়। যেমন–

| | |
|---|---|
| ত্ + জ = জ্জ | উৎ + জ্বলম্ = উজ্জ্বলম্ |
| ত্ + ঝ = জ্ঝ | কুৎ + ঝটিকা = কুজ্ঝটিকা |
| দ্ + জ = জ্জ | বিপদ্ + জালম্ = বিপজ্জালম্ |
| দ্ + ঝ = জ্ঝ | তদ্ + ঝনৎকারঃ = তজ্ঝনৎকারঃ |

৩। পদান্তে অবস্থিত ত্ এর পর যদি হ্ থাকে, তবে ত্ স্থানে দ্ এবং হ্ স্থানে ধ্ হয়। যেমন–

| | |
|---|---|
| ত্ + হ = দ্ধ | উৎ + হারঃ = উদ্ধারঃ |
| দ্ + হ = দ্ধ | তদ্ + হিতম্ = তদ্ধিতম্ |

৪। চ-কার কিংবা জ্-কারের পর যদি দন্ত্য-ন থাকে তবে দন্ত্য-ন স্থানে ঞ্ হয়। যেমন–

| | |
|---|---|
| চ্ + ন = চ্ঞ | যাচ্ + না = যাচ্ঞা |
| জ্ + ন = জ্ঞ | যজ্ + ন = যজ্ঞঃ |

৫। ল্ পরে থাকলে ত্ ও দ্ স্থানে ল্ হয়। যেমন–

ত্ + ল = ল্ল উৎ + লাসঃ = উল্লাসঃ

ত্ + ল = ল্ল উৎ + লেখঃ = উল্লেখঃ

৬। স্বরবর্ণ পরে থাকলে হ্রস্বস্বরের পরবর্তী পদের অন্তস্থিত ন-কারে দ্বিত্ব হয়। যেমন–

ধাবন্ + অশ্বঃ = ধাবন্নশ্বঃ

কস্মিন্ + অপি = কস্মিন্নপি

তস্মিন্ + এব = তস্মিন্নেব

হসন্ + আগতঃ = হসন্নাগতঃ

৭। স্পর্শবর্ণ (ক্–ম্) পরে থাকলে পদের অন্তস্থিত ম্ স্থানে অনুস্বার (ং) হয় অথবা যে বর্গের বর্ণ পরে থাকে, সে বর্গের পঞ্চম বর্ণ হয়। যেমন–

ধনম্ + দেহি = ধনংদেহি, ধনন্দেহি

পুষ্পম্ + চিনোতি = পুষ্পং চিনোতি, পুষ্পঞ্চিনোতি

চন্দ্রম্ + পশ্যতি = চন্দ্রং পশ্যতি, চন্দ্রম্পশ্যতি

৮। অন্তঃস্থ বর্ণ (য্, র্, ল্, ব্) বা উষ্মবর্ণ (শ্, ষ্ স্) পরে থাকলে পদান্তে অবস্থিত ম্ স্থানে অনুস্বার হয়। যেমন–

দ্রুতম্ + যাতি = দ্রুতং যাতি

বিদ্যাম্ + লভতে = বিদ্যাং লভতে

শয্যায়াম্ + শেতে = শয্যায়াং শেতে

ভারম্ + বহতি = ভারং বহতি

৯। ত্–এর পর তালব্য শ্ থাকলে ত্ স্থানে চ্ এবং শ্ স্থানে ছ্ হয়। যেমন–

উৎ + শ্বাসঃ = উচ্ছ্বাসঃ

তৎ + শ্রুত্বা = তচ্ছ্রুত্বা

১০। যদি স্বরবর্ণ, বর্গের তৃতীয় ও চতুর্থ বর্ণ অথবা য্, র্, ল্, ব্, হ্ পরে থাকে, তবে পদের অন্তস্থিত ক্ স্থানে গ্, চ্ স্থানে জ্, ট্ স্থানে ড্ এবং প স্থানে ব্ হয়। যেমন–

দিক্ + গজঃ = দিগ্গজঃ বাক + ঈশঃ = বাগীশঃ

দিক্ + ভাগঃ + দিগ্ভাগঃ ধিক্ + যাচকম্ = ধিগ্যাচকম্

বাক্ + রোধঃ = বাগ্রোধঃ ধিক্ + লোভিনম্ = ধিগ্লোভিনম্

ঋক্ + বেদঃ = ঋগ্বেদঃ দিক্ + হস্তী = দিগ্হস্তী

ণিচ্ + অন্তঃ = ণিজন্তঃ অপ্ + ঘটঃ = অব্ঘটঃ

১১। যদি ছ্ পরে থাকে তবে স্বরবর্ণের পরে চ্ আগম্ হয় এবং চ্ ও ছ্ মিলিত ভাবে 'চ্ছ' হয়। যেমন–

বি + ছেদঃ = বিচ্ছেদঃ

পরি + ছেদঃ = পরিচ্ছেদঃ

১২। কৃ ধাতু নিষ্পন্ন শব্দ পরে থাকলে সম্ শব্দের ম্ স্থানে অনুস্বার হয় এবং স-কার আগম্ হয়। যেমন–

সম্ + কারঃ = সংস্কারঃ

সম্ + কৃতঃ = সংস্কৃতঃ

১৩। 'উৎ' উপসর্গের পরস্থিত 'স্থা' ও স্তম্ভ্ ধাতু 'স্' লোপ পায়। যেমন–

উৎ + স্থানম্ = উত্থানম্

উৎ + স্থিতঃ = উত্থিতঃ

## বিসর্গ সন্ধি

১। বিসর্গের পরে চ্ কিংবা ছ্ থাকলে বিসর্গের স্থানে শ; ট্ কিংবা ঠ্ পরে থাকলে বিসর্গের স্থানে ষ্ এবং ত্ কিংবা থ্ পরে থাকলে বিসর্গের স্থানে স্ হয়। যথা–

| | |
|---|---|
| ঃ + চ = শ্চ | পূর্ণঃ + চন্দ্রঃ = পূর্ণশ্চন্দ্রঃ |
| ঃ + ছ = শ্ছ | মুনেঃ + ছাত্রাঃ = মুনেশ্ছাত্রাঃ |
| ঃ + ট = ষ্ট | ধনুঃ + টঙ্কারঃ + ধনুষ্টঙ্কারঃ |
| ঃ + ত = স্ত | উদিতঃ + তপনঃ = উদিতস্তপনঃ |

২। অ–কারের পরস্থিত স- জাত বিসর্গের পর অ-কার থাকলে পূর্ব অ-কার ও বিসর্গ উভয়ে মিলে ও-কার হয়। ও-কার পূর্ববর্ণে যুক্ত হয় এবং পরের অ-কারের লোপ হয় ও লুপ্ত অ-কারের এরূপ একটি 'ঽ' চিহ্ন দিতে হয়। যথা–

নরঃ + অয়ম্ = নরোঽয়ম্

সঃ + অহম্ = সোহ্ঽম্

৩। বর্গের তৃতীয়, চতুর্থ ও পঞ্চম বর্ণ অথবা য্, র্, ল্, ব, ও হ্ পরে থাকেল অ-কার ও আ-কারের পরস্থিত স্-জাত বিসর্গ উভয়ে মিলে ও-কার হয়। ও-কার পূর্ববর্ণে যুক্ত হয়। যথা–

শান্তঃ + গজঃ = শান্তোগজঃ, ভগ্নঃ + ঘটঃ = ভগ্নোঘটঃশিরঃ + মণিঃ = শিরোমণিঃ, বীরঃ + যোদ্ধা = বীরোযোদ্ধা, লোহিতঃ + রবিঃ = লোহিতোরবিঃ, কৃতঃ + লোভঃ = কৃতোলোভঃ। শীতল + বায়ুঃ = শীতলোবায়ুঃ, ভীতঃ + হরিণঃ = ভীতোহরিণঃ ।

৪। স্বরবর্ণ, বর্গের তৃতীয়, চতুর্থ বা পঞ্চম বর্ণ অথবা, য্, র্, ল্, ব্, হ্ পরে থাকলে অ্ আ, ভিন্ন স্বরবর্ণের পরিস্থত বিসর্গের স্থানে র্ হয়। পরম্বর ঐ র-কারে যুক্ত হয়। কিন্তু পরে ব্যঞ্জনবর্ণ থাকলে ঐ র্ রেফ্ (´) হয়ে তার মস্তকে যায়। যথা–

২০২২

হরিঃ + অসৌ = হরিরসৌ

রবেঃ + উদয়ঃ = রবেরুদয়ঃ

বায়ুঃ + বাতি = বায়ুর্বাতি

শিশুঃ + হসতি = শিশুর্হসতি

সাধুঃ অয়ম্ = সাধুরয়ম্

গুরোঃ + গুরুর আদেশঃ = গুরোরাদেশঃ

হরিঃ + যাতি = হরির্যাতি

মুহুঃ + মুহুঃ = মুহুর্মুহুঃ

৫। কৃ-ধাতু নিষ্পন্ন পদ পরে থাকলে নমঃ, তিরঃ ও পুরঃ এই অব্যয় তিনটির বিসর্গ স্থানে দন্ত্য-স্ হয়।

নমঃ + কারঃ = নমস্কারঃ

পুরঃ + কারঃ = পুরস্কারঃ

তিরঃ + কারঃ = তিরস্কারঃ

পুরঃ + কৃত্য = পুরস্কৃত্য

## অনুশীলনী

১। সন্ধি কাকে বলে? সন্ধি কত প্রকার ও কি কি? প্রত্যেক প্রকারের দুটি করে উদহারণ দাও।

২। সন্ধির কার্যাবলি লেখ।

৩। কোন্ কোন্ স্থানে সন্ধি অবশ্য কর্তব্য?

**৪। সন্ধি বিচ্ছেদ কর ঃ**

মহাশয়ঃ, গিরীশঃ, লঘূর্মিঃ, সূর্যোদয়ঃ, মতৈক্যম্, অত্যাচারঃ, স্বাগতম, নাবিকঃ, উদ্ধারঃ, ধাবন্নশ্বঃ, উচ্ছ্বাসঃ, যজ্ঞঃ, উল্লাস, সংস্কৃতঃ, পূর্ণশ্চন্দ্রঃ, শিরোমণিঃ, গুরোরাদেশঃ, নমস্কারঃ।

**৫। সন্ধি কর ঃ**

| | | |
|---|---|---|
| কঃ + চিৎ | বিদ্যা + অর্ণবঃ | গঙ্গা + উদকম্ |
| জল + ওঘ | অভি + উদয় | অনু + এষণম্ |
| উৎ + জ্বলম্ | তদ্ + হিতম্ | তস্মিন্ + এব |
| তৎ + শ্রুত্বা | পরি + ছেদঃ | উৎ + স্থিতঃ |
| মনঃ + হরঃ | হরিঃ + অসৌ | তিরঃ + কারঃ |

**৬। নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ**

(ক) সন্ধির অপর নাম কি?

(খ) স্বরসন্ধির অন্য নাম কি?

(গ) কোন্ সন্ধিকে হল্ সন্ধি বলা হয়?

(ঘ) স্বরবর্ণ পরে থাকলে 'ঐ' স্থানে কি হয়?

(ঙ) 'উৎ' উপসর্গের পরিস্থিত 'স্থা' -ধাতুর স্ কি হয়?

(চ) চ্ পরে থাকলে বিসর্গ স্থানে কি হয়?

(ছ) ল্ পরে থাকলে ত্ স্থানে কি হয়?

৭। **সঠিক উত্তরটির পাশে টিক (√) চিহ্ন দাও ঃ**

**(ক) 'হিমালয়ঃ' পদের সন্ধি বিচ্ছেদ —**

(১) হিমা + আলয়ঃ (২) হিম + আলয়ঃ

(৩) হিম + আলয়ঃ (৪) হিমা + আলয়ঃ

**(খ) 'প্রত্যেকম্' পদের সন্ধিবিচ্ছেদ—**

(১) প্রতী + একম্ (২) প্রতি + একম্

(৩) প্রতি + ইকম্ (৪) প্রতি + ঈকম্

**(গ) 'রমেশঃ' পদের সন্ধিবিচ্ছেদ–**

(১) রমা + ইশঃ (২) রমা + ঈশঃ

(৩) রমা + ইসঃ (৪) রম্ + ইশঃ

**(ঘ) 'উচ্ছাসঃ' পদের সন্ধি বিশ্লেষণ–**

(১) উৎ + শ্বসঃ (২) উৎ + শ্বষঃ

(৩) উৎ + শ্বশঃ (৪) উৎ + শ্বাসঃ

**(ঙ) 'উজ্জ্বলম্' পদের সন্ধি বিশ্লেষণ–**

(১) উৎ + জ্বলম্ (২) উদ্ + জ্বলম্

(৩) উৎ + জ্জ্বলম্ (৪) উৎ + জ্বালম্

## পঞ্চম পাঠ

# সমাস

পরস্পর সম্বন্ধযুক্ত দুই বা তার অধিক পদের একপদে পরিণত হওয়ার নাম সমাস। 'সমাস' শব্দের অর্থ 'সংক্ষেপ'।

**সমস্ত পদ ঃ** দুই বা তার অধিক পদ মিলিত হয়ে একপদে পরিণত হলে তাকে সমস্তপদ বলে; যেমন– মহান্ পুরুষঃ = মহাপুরুষ। এখানে 'মহান্' ও 'পুরুষঃ' এ দুটি পদ মিলিত হয়ে 'মহাপুরুষঃ' এই একটি পদ গঠিত হয়েছে। সুতরাং 'মহাপুরুষঃ' একটি সমস্তপদ।

**সমস্যমান পদ ঃ** যে যে পদের সমন্বেয়ে সমাস গঠিত হয়, তাদের প্রত্যেককে সমস্যমান পদ বলে। যেমন– নীলম্ উৎপলম্ = নীলোৎপলম্। এখানে 'নীলম্' ও 'উৎপলম্' এ দুটি পদের সমন্বয়ে 'নীলোৎপলম্' পদটি গঠিত হয়েছে। তাই 'নীলম্' ও 'উৎপলম্' এ দুটি সমস্যমান পদ।

**ব্যাসবাক্য ঃ** বি + আস = 'ব্যাস'। 'ব্যাস' শব্দটির অর্থ বিচ্ছিন্নভাবে অবস্থান। যে বাক্যের সাহায্যে সমাসের অন্তর্গত পদগুলোকে বিচ্ছিন্নভাবে দেখানো হয়, সেই বাক্যকে ব্যাসবাক্য বলে; যেমন– দেবস্য আলয়ঃ = দেবালয়ঃ। এখানে "দেবালয়ঃ" এই সমাসবন্ধ পদের অন্তর্গত 'দেব' ও 'আলয়ঃ' এ দুটি পদকে 'দেবস্য আলয়ঃ' এ বাক্যের সাহায্যে পৃথক করে দেখানে হয়েছে। সুতরাং 'দেবস্য আলয়ঃ' –এ বাক্যটি ব্যাসবাক্য। ব্যাসবাক্যের অন্য নাম সমাসবাক্য বা বিগ্রহবাক্য।

## সমাসের শ্রেণীভেদ

বৈয়াকরণ পাণিনির মতে সমাস চার প্রকার– অব্যয়ীভাব, তৎপুরুষ, দ্বন্দ্ব ও বহুব্রীহি। কর্মধারয় ও দ্বিগু সমাস তৎপুরুষ সমাসেরই অন্তর্গত। কোন কোন বৈয়াকরণ কর্মধারয় ও দ্বিগু সমাসের পৃথক সত্তা স্বীকার করেন। সুতরাং তাঁদের মতে সমাস ছয় প্রকার– অব্যয়ীভাব, তৎপুরুষ, কর্মধারয়, দ্বিগু, বহুব্রীহি ও দ্বন্দ্ব।

## ১। অব্যয়ীভাব

কূলস্য যোগ্যম্ = অনুকূলম্

বিঘ্নস্য অভাবঃ = নির্বিঘ্নম্।

উপরের উদাহরণ দুটি লক্ষ্য কর। প্রথমটিতে 'অনু' পদটি অব্যয় এবং 'কূলম্ পদটি বিশেষ্য। দ্বিতীয়টিতে 'নিঃ' (নির্) পদটি অব্যয় এবং 'বিঘ্নম্' পদটি বিশেষ্য। দেখা যাচ্ছে যে, উভয় ক্ষেত্রেই পরপদ বিশেষ্য।

অধিকন্তু দুটো উদাহরণেই পূর্বপদের অর্থ প্রধানরূপে প্রতীয়মান হয়েছে। এরূপে -

অব্যয় শব্দ পূর্বে থেকে যে সমাস হয় এবং পূর্বপদের অর্থ প্রধানরূপে প্রতীয়মান হয়, তাকে **অব্যয়ীভাব সমাস** বলা হয়।

এই সমাসে শেষের পদটি থাকে বিশেষ্য এবং সমস্ত পদটি অব্যয় ও ক্লীবলিঙ্গ হয়।

বিভক্ত, সামীপ্য, সমৃদ্ধি, অভাব, যোগ্যতা, বীপ্‌সা, সাদৃশ্য, পর্যন্ত, পশ্চাৎ, অনতিক্রম প্রভৃতি অর্থে অব্যয়ীভাব সমাস হয়।

**বিভক্তি** ঃ হরৌ – অধিহরি

**সামীপ্য** ঃ কূলস্য সমীপম্ – উপকূলম্

**সমৃদ্ধি** ঃ মদ্রাণাং সমৃদ্ধিঃ – সমদ্রম্

**অভাব** ঃ ভিক্ষায়াঃ অভাবঃ– দুর্ভিক্ষম্

**যোগ্যতা** ঃ রূপস্য যোগ্যম– অনুরূপম্

**বীপ্‌সা** ঃ অহনি অহনি– প্রত্যহম্

**সাদৃশ্য** ঃ হরেঃ সদৃশম্– সহরি

**পর্যন্ত** ঃ সমুদ্রপর্যন্তম্– আসমুদ্রম্

**পশ্চাৎ** ঃ পদস্য পশ্চাৎ– অনুপদম্

**অনতিক্রম** ঃ শক্তিম্ অনতিক্রম্য– যথাশক্তি।

## ২। তৎপুরুষ সমাস

গৃহং গতঃ = গৃহগতঃ। জলেন সিক্তঃ = জলসিক্তঃ। পুত্রায় হিতম্ ঃ পুত্রহিতম্। বৃক্ষাৎ পতিতঃ = বৃক্ষপতিতঃ। সুখস্য ভোগঃ = সুখভোগঃ। নরেষু উত্তমঃ = নরোত্তমঃ।

উপরে প্রদত্ত ছয়টি উদাহরণের মধ্যে প্রথম উদাহরণে পূর্বপদস্থ দ্বিতীয়া, দ্বিতীয় উদাহরণে তৃতীয়া, তৃতীয় উদাহরণে চতুর্থী, চতুর্থ উদাহরণে পঞ্চমী, পঞ্চম উদাহরণে ষষ্ঠী এবং ষষ্ঠ উদাহরণে সপ্তমী বিভক্তি লোপ পেয়ে সমাস হয়েছে এবং প্রতিক্ষেত্রে পরপদের অর্থ প্রধানরূপে প্রতীয়মান হয়েছে। এরূপে –

যে সমাসে পূর্বপদে দ্বিতীয়াদি (দ্বিতীয়া, তৃতীয়া, চতুর্থী, পঞ্চমী, ষষ্ঠী ও সপ্তমী) বিভক্তি লোপ পায় এবং পরপদের অর্থ প্রধানরূপে প্রতীয়মান হয়, তাকে **তৎপুরুষ সমাস** বলে।

পূর্বপদের বিভক্তির লোপ অনুযায়ী তৎপুরুষ সমাস ছয় প্রকার। যথা– দ্বিতীয়া তৎপুরুষ, তৃতীয়া তৎপুরুষ, চতুর্থী তৎপুরুষ, পঞ্চমী তৎপুরুষ, ষষ্ঠী তৎপুরুষ ও সপ্তমী তৎপুরুষ।

(ক) **দ্বিতীয়া তৎপুরুষ** ঃ সুখং প্রাপ্তঃ = সুখপ্রাপ্ত। বর্ষং ভোগ্যঃ = বর্ষভোগ্যঃ। কৃষ্ণং শ্রিতঃ = কৃষ্ণশ্রিতঃ।

(খ) **তৃতীয়া তৎপুরুষ** ঃ ব্যাঘ্রেণ হতঃ = ব্যাঘ্রহতঃ। অগ্নিনা দগ্ধঃ = অগ্নিদগ্ধঃ। সর্পেণ দষ্টঃ = সর্পদষ্টঃ। একেন ঊনঃ = একোনঃ। বিদ্যয়া হীনঃ = বিদ্যাহীনঃ।

(গ) **চতুর্থী তৎপুরুষ** ঃ দেবায় দত্তম্ = দেবদত্তম্। কুণ্ডলায় হিরণ্যম্ = কুণ্ডলহিরণ্যম্। ভূতায় বলিঃ = ভূতবলিঃ।

(ঘ) **পঞ্চমী তৎপুরুষ** ঃ চৌরাৎ ভয়ম্ = চৌরভয়ম্। স্বর্গাৎ ভ্রষ্টঃ = স্বর্গভ্রষ্টঃ। পাপাৎ মুক্তঃ = পাপমুক্তঃ। বৃক্ষাৎ পতিতঃ = বৃক্ষপতিতঃ।

২০২১

(ঙ) **ষষ্ঠী তৎপুরুষ ঃ** মাতুলস্য আলয়ঃ = মাতুলালয়ঃ। পয়সঃ পানম্ = পয়ঃপানম্। কাল্যাঃ দাসঃ = কালিদাসঃ। রাজ্ঞঃ পুরুষঃ = রাজপুরুষঃ। হংস্যাঃ অণ্ডম্ = হংসাণ্ডম্।

(চ) **সপ্তমী তৎপুরুষ ঃ** গৃহে পালিতঃ = গৃহপালিতঃ। বনে স্থিতঃ = বনস্থিত। কর্মণি নিপুণঃ = কর্মনিপুণঃ। বনে বাসঃ = বনবাসঃ। মাসে দেয়ম্ = মাসদেয়ম্।

## আরও কয়েকটি তৎপুরুষ সমাস

### উপপদ তৎপুরুষ

জলে চরতি যঃ = জলচরঃ। প্রভাং করোতি যঃ = প্রভাকরঃ।

উপরে প্রদত্ত উদাহরণ দুটির প্রতি লক্ষ্য কর। প্রথম উদাহরণে 'জলে' উপপদ এবং 'চরঃ' (√চর্+ট) কৃদন্ত পদ। দ্বিতীয় উদাহরণে 'প্রভা' উপপদ এবং করঃ (√কৃ + ট) কৃদন্ত পদ। উভয় উদাহরণেই দেখতে পাচ্ছি, পূর্বপদ 'উপপদ' এবং পরপদ 'কৃদন্তপদ'। সুতরাং-

উপপদের সাথে কৃদন্তপদের যে সমাস হয়, তাকে উপপদ তৎপুরুষ সমাস বলা হয়।

### কতিপয় উপপদ তৎপুরুষ

কুম্ভং করোতি যঃ = কুম্ভকারঃ।

জলে জায়তে যৎ = জলজম্।

গৃহে তিষ্ঠতি যঃ = গৃহস্থঃ।

বনে বসতি যঃ = বনবাসী।

পাদেন পিবতি যঃ = পাদপঃ।

### নঞ্ তৎপুরুষ

ন মানুষঃ = অমানুষঃ।

ন ঐক্যম্ = অনৈক্যম্ ।

–উপরের উদাহরণ দুটোতে পূর্বপদ ন (নঞ্) অব্যয় এবং পরপদ 'মানুষঃ' ও 'ঐক্যম্' সুবন্তপদ অর্থাৎ শব্দবিভক্তিযুক্ত পদ। এরূপ ভাবে–

নঞ্ অব্যয়ের সঙ্গে সুবন্তপদের যে সমাস হয়, তাকে 'নঞ্ তৎপুরুষ' সমাস বলা হয়।

'নঞ্' এর 'ন' থাকে। ব্যঞ্জন বর্ণ পরে থাকলে 'ন' স্থানে 'অ' এবং স্বরবর্ণ পরে থাকলে 'ন' স্থানে 'অন্' হয়। যেমন– ন ব্রাহ্মণঃ = অব্রাহ্মণ। ন অন্তঃ = অনন্তঃ।

## কর্মধারয় সমাস

উষ্ণম্ উদকম্ = উষ্ণোদকম্।

মহান্ পুরুষঃ = মহাপুরুষঃ।

উপরের প্রথম উদাহরণে 'উষ্ণম্ পদটি বিশেষণ এবং 'উদকম্' পদটি বিশেষ্য। দ্বিতীয় উদাহরণে 'মহান্' পদটি বিশেষণ এবং 'পুরুষঃ' পদটি বিশেষ্য। দুটো উদাহরণেই দেখতে পাচ্ছ, পূর্বপদ বিশেষণ, পরপদ বিশেষ্য এবং সমাসবন্ধ পদটি বিশেষ্য হয়েছে। সুতরাং–

যে সমাসে সাধারণত পূর্বপদ বিশেষণ, পরপদ বিশেষ্য ও সমস্ত পদটি বিশেষ্য হয়, তাকে **কর্মধারয়** সমাস বলা হয়।

## কয়েকটি কর্মধারয় সমাস ঃ

মহান্ বীরঃ = মহাবীরঃ। মহান্ জনঃ = মহাজনঃ। নীলম্ উৎপলম্ = নীলোৎপলম্। পীতম্ অম্বরম্ = পীতাম্বরম্। মহান্ রাজা = মহারাজঃ। প্রিয়ঃ সখা = প্রিয়সখঃ।

## কর্মধারয় সমাসের শ্রেণীভেদ

কর্মধারয়, সমাস চার প্রকার - উপমান কর্মধারয়, উপমিত কর্মধারয়, রূপক কর্মধারয় এবং মধ্যপদলোপী কর্মধারয়।

উপমান, উপমিত ও রূপক কর্মধারয়ের সঙ্গে উপমান, উপমেয় ও সাধারণ ধর্মের বিশেষ যোগসূত্র রয়েছে। তাই প্রথমেই এদের সম্পর্কে আলোচনা করা হচ্ছে।

যার সাথে কোন বস্তুর তুলনা দেওয়া হয়, তাকে উপমান, যাকে তুলনা দেওয়া হয়, তাকে উপমেয় এবং যে ধর্মটি উপমান ও উপমেয়ের মধ্যে সাধারণভাবে বর্তমানে থাকে, তাকে সাধারণধর্ম বলা হয়। যেমন- 'নরঃ সিংহঃ ইব'। এখানে সিংহের সঙ্গে নরের তুলনা দেয়া হয়েছে। সুতরাং 'সিংহ' উপমান এবং 'নর' উপমেয়। আবার ঘন ইব শ্যামঃ বর্ণঃ। এখানে 'ঘন' উপমান ও 'বর্ণ' উপমেয়ের মধ্যে 'শ্যামবর্ণ' সাধারণভাবে বর্তমান। সুতরাং 'শ্যামবর্ণ' সাধারণ ধর্ম। উপমান ও উপমেয় সহজে বুঝতে হলে মনে রাখতে হবে– 'অধিকগুণযোগী উপমান' – যে দুটি বস্তুর মধ্যে তুলনা হয় তার মধ্যে যেটির গুণ বেশি সেটি উপমান। যেমন– মুখ ও চন্দ্রের মধ্যে যখন তুলনা হয়, তখন 'চন্দ্র' মুখ অপেক্ষা অধিকতর গুণসম্পন্ন বলে তা উপমান হয়।

## উপমান কর্মধারয়

অর্ণবঃ ইব গভীরঃ = অর্ণবগভীরঃ।

নবনীতম্ ইব কোমলম্ = নবনীতকোমলম্।

প্রথম উদাহরণে 'অর্ণবঃ' উপমান এবং 'গভীরঃ' সাধারণধর্মবাচক পদ। দ্বিতীয় উদাহরণে 'নবনীতম্' উপমান এবং 'কোমলম্ সাধারণধর্মবাচক পদ। উভয় উদাহরণেই উপমান প্রথমে ব্যবহৃত হয়েছে। এরূপভাবে উপমানের সঙ্গে সাধারণধর্মবাচক পদের যে সমাস হয়, তাকে **উপমান কর্মধারয়** সমাস বলা হয়।

## কয়েকটি উপমান কর্মধারয়

শংখ ইব ধবলঃ = শংখধবলঃ। পর্বতঃ ইব উন্নতঃ = পর্বতোন্নতঃ। অনলঃ ইব উজ্জ্বলঃ = অনলোজ্জ্বলঃ।

## উপমিত কর্মধারয়

পুরুষঃ সিংহঃ ইব = পুরষসিংহঃ।

মুখম্ চন্দ্রঃ ইব = মুখচন্দ্রঃ।

উপরের উদাহরণ দুটোর প্রতি একটু মনোযোগের সাথে লক্ষ্য করলে দেখা যাবে যে, প্রথম উদাহরণে–পূর্বপদ 'পুরুষঃ' উপমেয় এবং পরপদ 'সিংহঃ' উপমান। দ্বিতীয় উদাহরণেও পূর্বপদ 'মুখম্' উপমেয় পরপদ 'চন্দ্র' উপমান। উভয় উদাহরণেই সাধারণ ধর্মের উপস্থিতি নেই। এরূপে –

সাধারণধর্মবাচক পদের উল্লেখ না থেকে উপমেয় ও উপমানের মধ্যে যে কর্মধারয় সমাস হয়, তাকে বলা হয় **'উপমিত কর্মধারয়'** সমাস।

## কয়েকটি উপমিত কর্মধারয়

নরঃ ব্যাঘ্রঃ ইব = নরব্যাঘ্রঃ। মুখং কমলম্ ইব = মুখকমলম্। অধরঃ পল্লবঃ ইব ঃ অধরপল্লবঃ।

## রূপক কর্মধারয়

জ্ঞানম্ এব চক্ষুঃ = জ্ঞানচক্ষুঃ।

শোকঃ এব অর্ণবঃ = শোকার্ণবঃ।

উপরের প্রথম উদাহরণে 'জ্ঞানম্' উপমেয় এবং 'চক্ষু' উপমান। দ্বিতীয় উদাহরণে 'শোকঃ' উপমেয় এবং 'অর্ণবঃ' উপমান। দুটো উদাহরণেই উপমান এবং উপমেয়ের মধ্যে অভেদ কল্পনা প্রকাশিত হয়েছে। সুতরাং- যে সমাসে পুর্বপদে উপমেয় এবং পরপদে উপমান থাকে এবং এদের মধ্যে অভেদ কল্পনা বোঝায়, তাকে **রূপক কর্মধারয়** সমাস বলা হয়।

## কয়েকটি রূপক কর্মধারয়

ক্রোধঃ এব অনলঃ = ক্রোধানলঃ। মনঃ এব চক্ষুঃ = মনশ্চক্ষুঃ। জ্ঞানম্ এব ধনম্ = জ্ঞানধনম্।

## মধ্যপদলোপী কর্মধারয়

সিংহচিহ্নিতম্ আসনম্ = সিংহাসনম্।

পলমিশ্রিতম্ অন্নম্ = পলান্নম্।

উপরের উদাহরণ দুটো লক্ষ্য কর। প্রথম উদাহরণে ব্যাসবাক্যের মধ্যবর্তী 'চিহ্নিতম্' পদটি এবং দ্বিতীয় উদাহরণে মিশ্রিতম্' পদটি লুপ্ত হয়েছে। সুতরাং-

যে কর্মধারয় সমাসে ব্যাসবাক্যের মধ্যবর্তী পদ লোপ পায়, তাকে **মধ্যপদলোপী কর্মধারয়** সমাস বলা হয়।

## কয়েকটি মধ্যপদলোপী কর্মধারয়

দেবপূজকঃ ব্রাহ্মণঃ = দেবব্রাহ্মণঃ।

ছায়াপ্রধানঃ তরুঃ = ছায়াতরুঃ।

ঘৃতমিশ্রিতম্ অন্নম্ = ঘৃতান্নম্।

কপিচিহ্নিতঃ ধ্বজঃ = কপিধ্বজঃ।

## দ্বিগু সমাস

পঞ্চানাং বটানাং সমাহারঃ = পঞ্চবটী।

ত্রয়াণাং ভুবনানাং সমাহারঃ = ত্রিভুবনম্।

উপরের উদাহরণ দুটিতে পূর্বপদে সংখ্যাবাচক শব্দ রয়েছে এবং উভয়ক্ষেত্রেই সমাহার (মিলন) অর্থ প্রকাশিত হয়েছে। এরূপে—

যে সমাসে পূর্বপদে সংখ্যাবাচক শব্দ থাকে এবং সমাহার অর্থ প্রকাশ করে, তাকে **দ্বিগু** সমাস বলা হয়।

## কয়েকটি দ্বিগু সমাস

পঞ্চানাং পাত্রাণাং সমাহারঃ = পঞ্চপাত্রম্।

পঞ্চানাং গবাং সমাহারঃ = পঞ্চগবম্।

চর্তুণাং যুগানাং সমাহারঃ = চতুর্যুগম্।

সপ্তানাং শতানাং সমাহারঃ = সপ্তশতী।

ত্রয়াণাং লোকানাং সমাহারঃ = ত্রিলোকী।

ত্রয়াণাং মুনীনাং সমাহারঃ = ত্রিমুনি।

চতুর্ণাং পদানাং সমাহারঃ = চতুষ্পদী।

## ৫। বহুব্রীহি সমাস

পীতম্ অম্বরম্ যস্য সঃ = পীতাম্বরঃ

চক্রং পাণৌ যস্য সঃ = চক্রপাণিঃ।

প্রদত্ত উদাহরণ দুটোর প্রতি লক্ষ্য কর। প্রথমটিতে 'পীতাম্বরঃ' বললে 'পীতম্' এবং 'অম্বরম্' এ দুটো সমস্যমান পদের কোনটির অর্থই প্রধানরূপে প্রতীয়মান হয় না। 'পীতাম্বরঃ' বললে বোঝায় সেই ব্যক্তিকে যিনি পীতবস্ত্র পরিহিত। আবার দ্বিতীয় উদাহরণে 'চক্রম্' ও 'পাণৌ' এ দুটো সমস্যমান পদের কোনটিরই অর্থপ্রাধান্য পরিলক্ষিত হয় না। 'চক্রপাণিঃ' বললে সেই দেবতাকে বোঝায় যার পাণিতে (হাতে) চক্র আছে। এরূপে—

যে সমাসে সমস্যমান পদের কোনটির অর্থ প্রধানরূপে না বুঝিয়ে অন্য পদের অর্থ প্রধানরূপে প্রতীয়মান হয়, তাকে **বহুব্রীহি** সমাস বলা হয়।

বহুব্রীহি সমাসনিষ্পন্ন পদটি বিশেষণ। সুতরাং বিশেষ্যের লিঙ্গ, বিভক্তি ও বচন অনুযায়ী এর লিঙ্গ, বিভক্তি ও বচন হয়। যেমন–

নদী মাতা যস্য সঃ = নদীমাতৃকঃ (দেশঃ)

স্বচ্ছং তোয়ং (জল) যস্যাঃ সা ঃ স্বচ্ছতোয়া (নদী)।

প্রসন্নম্ অম্বু (জল) যস্য তৎ = প্রসন্নাম্বু (সরঃ)

**আরো কয়েকটি বহুব্রীহি সমাস ঃ** মহান্তৌ বাহূ যস্য সঃ = মহাবাহুঃ। দৃঢ়া ভক্তিঃ যস্য সঃ = দৃঢ়ভক্তিঃ। মহতী মতিঃ যস্য সঃ = মহামতিঃ। ব্যূঢ়ম্ উরঃ যস্য সঃ = ব্যূঢ়োরস্কঃ। দ্বৌ বা ত্রয়ো বা = দ্বিত্রাঃ। পঞ্চ বা ষট্ বা = পঞ্চষাঃ। ঊর্ণা নাভৌ যস্য সঃ = ঊর্ণনাভঃ। পদ্মং নাভৌ যস্য সঃ = পদ্মনাভঃ। যুবতিঃ জায়া যস্য সঃ = যুবজানিঃ। শোভনং হৃদয়ং যস্য সঃ = সুহৃৎ।

পুষ্পং ধনুঃ যস্য সঃ = পুষ্পধনুঃ, পুষ্পধন্বা।

## ৬। দ্বন্দ্ব সমাস

হরিশ্চ হরশ্চ = হরিহরৌ।

বৃক্ষশ্চ লতা চ = বৃক্ষলতে।

উপরের উদাহরণ দুটোতে প্রত্যেক সমস্যমান পদের শেষে রয়েছে 'চ' অব্যয় এবং প্রতিক্ষেত্রেই সমস্যমান পদযুগলের অর্থ প্রধানরূপে প্রতীয়মান হয়েছে।

যে সমাসে সমস্যমান পদের প্রত্যেকটির অর্থ প্রধানরূপে প্রতীয়মান হয় এবং ব্যাসবাক্যে প্রত্যেক সমস্যমান পদের পরে 'চ' বসে, তাকে **'দ্বন্দ্ব সমাস'** বলা হয়।

দ্বন্দ্ব সমাস দু'রকমের হয়- ইতরেতর দ্বন্দ্ব ও সমাহার দ্বন্দ্ব।

**(ক) ইতরেতর দ্বন্দ্ব ঃ** (ইতর + ইতর = পরস্পর) যে দ্বন্দ্বসমাসে অনেক পদের পরস্পর যোগ বোঝায়, তাকে ইতরেতরদ্বন্দ্বসমাস বলা হয়। এই সমাসে সমস্ত পদ পর পদের লিঙ্গ প্রাপ্ত হয়।

যেমন– রামশ্চ লক্ষ্মণশ্চ = রাম-লক্ষ্মণৌ। কন্দশ্চ মূলঞ্চ ফলঞ্চ = কন্দমূলফলানি। মাত চ পিতা চ = মাতাপিতরৌ, মাতরপিতরৌ। পত্রঞ্চ পুষ্পঞ্চ = পত্রপুষ্পে। দৌশ্চ ভূমিশ্চ = দ্যাবাভূমী। স্ত্রী চ পুমাংশ্চ = স্ত্রীপুংসৌ। ইন্দ্রশ্চ বরুণশ্চ = ইন্দ্রবরুণৌ। কুশচ লবশ্চ = কুশীলবৌ। জায়া চ পতিশ্চ = দম্পতী, জম্পতী, জায়াপতী।

**(খ) সমাহার দ্বন্দ্ব ঃ** যে দ্বন্দ্ব সমাসে দুই বা বহু পদের সমষ্টি বোঝায়, তাকে সমাহার দ্বন্দ্ব বলা হয়। এই সমাসে শেষের শব্দ যে লিঙ্গেরই হোক না কেন, সমস্তপদ ক্লীবলিঙ্গ ও একবচনান্ত হয়।

যেমন– করৌ চ চরণৌ চ = করচরণম্।

অহয়শ্চ নকুলাশ্চ = অহিনকুলম্।

গাবশ্চ অশ্বাশ্চ = গবাশ্বম্।

নক্তং চ দিবা চ = নক্তন্দিবম্।

রাত্রিশ্চ দিবা চ = রাত্রিন্দিবম্।

## অনুশীলনী

১। সমাস কাকে বলে? সমাস কত প্রকার ও কি কি?

২। সমস্তপদ, সমস্যমানপদ ও ব্যাসবাক্যের মধ্যে পার্থক্য কি?

৩। অব্যয়ীভাব সমাস কাকে বলে? কোন্ কোন্ অর্থে অব্যয়ীভাব সমাস হয়? প্রতিক্ষেত্রে উদাহরণ দাও।

৪। উপপদ তৎপুরুষ কাকে বলে? উদাররণ দিয়ে বুঝিয়ে দাও।

৫। কর্মধারয় সমাস কাকে বলে? কর্মধারয় সমাস কত প্রকার ও কি কি? প্রত্যেক প্রকারের উদাহরণ দাও।

৬। উদাহরণের সাহায্যে উপমান, উপমিত ও রূপক কর্মধারয় সমাসের পার্থক্য বুঝিয়ে বল।

৭। ইতরেতরদ্বন্দ্ব ও সমাহার দ্বন্দ্বের পার্থক্য উদাহরণের সাহায্যে ব্যাখ্যা কর।

**৮। ব্যাসবাক্য ও সমাসের নাম লেখ ঃ**

নির্বিঘ্নম্, নরোত্তমঃ, জলসিক্তঃ, দুর্ভিক্ষম্, কালিদাসঃ, কুম্ভকারঃ, নীলোৎপলম্, পুরুষসিংহঃ, শোকার্ণবঃ, হরিহরৌ, পলান্নম্, পঞ্চবটী, মহামতিঃ, দম্পতী, নদীমাতৃকঃ।

**৯। একপদে প্রকাশ কর ঃ**

(ক) যুবতিঃ জায়া যস্য সঃ। (খ) পঞ্চ বা ষট্ বা। (গ) ঊর্ণা নাভৌ যস্য সঃ। (ঘ) সপ্তানাং শতানাং সমাহারঃ (ঙ) সিংহচিহ্নিতম্ আসনম্। (চ) জলে জায়তে যৎ। (ছ) ভূতায় বলিঃ। রূপস্য যোগ্যম্।

**১০। নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ**

(ক) 'সমাস' শব্দের অর্থ কি?

(খ) 'ব্যাস' শব্দের অর্থ কি?

(গ) যে যে পদের সমন্বয়ে সমাস গঠিত হয়, তাদের কি বলে?

(ঘ) কোন্ সমাসে অব্যয় শব্দ পূর্বপদে থাকে?

(ঙ) 'পীতাম্বরম্' কোন্ সমাস?

(চ) কোন্ সমাসে অন্যপদের অর্থ প্রধানরূপে প্রতীয়মান হয়?

(ছ) তৎপুরুষ সমাসে কোন্ পদের অর্থপ্রাধান্য থাকে?

(জ) 'মুখচন্দ্রঃ' কোন্ সমাস?

(ঝ) কোন্ সমাসে উপমান ও উপমেয়ের মধ্যে অভেদ কল্পনা বোঝায়?

(ঞ) 'ইতরেতর' শব্দের অর্থ কি?

১১। **সঠিক উত্তরটি লেখ ঃ**

**(ক) পাণিনির মতে সমাস-**

(১) তিন প্রকার (২) ছয় প্রকার
(৩) পাঁচ প্রকার (৪) চার প্রকার।

**(খ) অব্যয়ীভাব সমাসে সমস্ত পদটি হয়-**

(১) পুংলিঙ্গ (২) স্ত্রীলিঙ্গ
(৩) ক্লীবলিঙ্গ (৪) উভয়লিঙ্গ।

**(গ) 'মাতুলালয়ঃ'-**

(১) চতুর্থী তৎপুরুষ (২) পঞ্চমী তৎপুরুষ
(৩) ষষ্ঠী তৎপুরুষ (৪) দ্বিতীয়া তৎপুরুষ।

**(ঘ) 'বনবাসী' শব্দের ব্যাসবাক্য-**

(১) বনস্য বাসী (২) বনাৎ বাসী
(৩) বনেন বাসী (৪) বনে বসতি যঃ।

**(ঙ) স্বরবর্ণ পরে থাকলে নঞ্ এর ন স্থানে হয়-**

(১) অ (২) অন্
(৩) আন্ (৪) ইন্।

**(চ) অধিকগুণযোগীকে বলে-**

(১) উপমান (২) উপমেয়
(৩) নিপাত (৪) অনুসর্গ।

**(ছ) ব্যাসবাক্যের মধ্যবর্তী পদ লুপ্ত হয়-**

(১) অব্যয়ীভাব সমাসে (২) বহুব্রীহি সমাসে
(৩) মধ্যপদলোপী সমাসে (৪) রূপক সমাসে।

**(জ) সংখ্যাবাচক শব্দ পূর্বে থেকে সমাহার অর্থ প্রকাশ করে -**

(১) দ্বন্দ্ব সমাসে (২) অব্যয়ীভাবে সমাসে
(৩) বহুব্রীহি সমাসে (৪) দ্বিগু সমাসে।

**(ঝ) নক্তং চ দিবা চ -**

(১) নক্তন্দেবম্ (২) নক্তন্দিবম্
(৩) নাক্তন্দিবম্ (৪) নক্তেন্দিবম্।

**(ঞ) গবাশ্বম্-**

(১) অব্যয়ীভাব সমাস (২) নঞ্ তৎপুরুষ সমাস
(৩) দ্বন্দ্ব সমাস (৪) বহুব্রীহি সমাস। ২০২১

### ষষ্ঠ পাঠ

# ণত্ব ও ষত্ব বিধান

## (ক) ণত্ব – বিধান

যে সমস্ত বিধান অর্থাৎ নিয়ম অনুযায়ী দন্ত্য - ন্ মূর্ধন্য - ণ্ হয়, তাদের ণত্ব - বিধান বলা হয়।

**প্রধানতঃ নিম্নলিখিত স্থলে ণত্ববিধি প্রযোজ্য ঃ**

১। একপদস্থিত ঋ, ৠ, র্ ও মূর্ধন্য - ষ্ এর পর দন্ত্য -ন্ মূর্ধ্যন্য -ণ্ হয়। যেমন-

ঋ– এর পরে ঃ ঋণম্, তৃণম্, তিসৃণাম্ ইত্যাদি।

ৠ – এর পরে ঃ দাতৄণাম, ভ্রাতৄণাম্, মাতৄণাম্ ইত্যাদি।

র – এর পরে ঃ বর্ণঃ, কর্ণ, বিদীর্ণঃ ইত্যাদি।

ষ – এর পরে ঃ বর্ণঃ, কৃষ্ণঃ, উষ্ণ, তৃষ্ণা, বিষ্ণুঃ ইত্যাদি।

দ্রষ্টব্যঃ ষ্ণ = ষ্ + ণ।

২। যদি স্বরবর্ণ, ক-বর্গ, প-বর্গ, য্, ব্, হ বা অনুস্বার (ং) –এর ব্যবধান থাকে, তাহলেও একপদস্থিত ঋ, ৠ, র্ ও ষ্ এর পরে দন্ত্য –ন্ মূর্ধন্য – ণ্ হয়। যেমন–

স্বরবর্ণের ব্যবধানঃ নরেণ (র্ + এ + ণ)।

ক – বর্গের ব্যবধান ঃ তর্কেণ (র্ + ক্ + এ + ণ)

প – বর্গের ব্যবধান ঃ দর্পেণ (র + প্ + এ + ণ)

য্ – এর ব্যবধান ঃ কার্যেণ (র + য্ + এ + ণ)

ব্ – (অন্তঃস্থ) –এর ব্যবধান ঃ রবেণ (র্ + অ + ব + এ + ণ)

হ্ – এর ব্যবধান ঃ গ্রহণম্ (র্ + অ + হ্ + অ+ ণ)

ং (অনুস্বার) –এর ব্যবধান ঃ বৃংহণম্ (ং + হ্ + অ + ণ)।

নিম্নলিখিত ছড়াটি মুখস্থ রাখলে উপরের সূত্র দুটো সহজে মনে থাকবে—

"ঋ, র্ মূর্ধন্য - ষ্ পর যদি দন্ত্য –ন্ থাকে।

তখনই মূর্ধন্য কর নির্বিচারে তাকে।।

ক – বর্গ, প – বর্গ যদি মধ্যে স্বর আর।

য্, ব্, হ্ বা অনুস্বার তবু মূর্ধন্যকার।।"

৩। 'অগ্র' ও 'গ্রাম' শব্দের পরবর্তী নী- ধাতুর দন্ত্য -ন মূর্ধন্য -ণ হয়। যেমন – অগ্রণীঃ, গ্রামণীঃ।

৪। ট – বর্গের পূর্ববর্তী দন্ত্য –ন্ মূর্ধন্য –ণ্ হয়। যেমন – কণ্ঠঃ গণ্ডঃ ঘণ্টা ইত্যাদি।

৫। প্র, পর, অপর ও পূর্ব শব্দের পর 'অহ্ন' শব্দের দন্ত্য-ন্ - ন্ মূর্ধন্য ণ্ হয়। যেমন – প্রাহ্ণঃ পরাহ্ণ ঃ অপরাহ্ণঃ, পূর্বাহ্ণঃ।

৬। পর, পার, উত্তর, চান্দ্র, নার, রাম প্রভৃতি শব্দের উত্তর দন্ত্য – মূর্ধ্যন্য – ণ হয়। যেমন– পরায়ণম্, পারায়ণম, উত্তরায়ণম্, চান্দ্রায়ণম্, নারায়ণঃ, রামায়ণম্।

৭। প্র, পরি, নির্- এ তিনটি উপসর্গের পরবর্তী নম্, নশ্, নী প্রভৃতি ধাতুর দন্ত্য –ন্ মূর্ধন্য- ণ হয়। যেমন – প্রণামঃ, প্রণশ্যতি, পরিণশ্যতি, পরিণয়ঃ, নির্ণয়ঃ, প্রণয়ঃ।

৮। যেসব মূর্ধন্য – ণ্ স্বাভাবিক ভাবেই ব্যবহৃত হয়, তাদের বলা হয় মৌলিক মূর্ধন্য –ণ্।

নিচের পদগুলোতে ব্যবহৃত মূর্ধন্য ণ্ মৌলিক মূর্ধন্য –ণ ঃ–

"কিংকিণী কণিকা গুণঃ বাণ পণ্যম্ কণা গণঃ।

কল্যাণং কংকণং মণিঃ বীণা পুণ্যম্ অণু ফণী।

বিপণী শোণিতং পণঃ বাণিজ্যং কর্ণঃ নিপুণঃ॥"

**বিঃ দ্রঃ**- পণ্ডিতগণ বলেন, "ফাল্গুনে গগনে ফেনে ণত্বমিচ্ছন্তি বর্বরাঃ" অর্থাৎ মূর্খরাই ফাল্গুন, গগন ও ফেন শব্দে মূর্ধন্য – ণ্ ব্যবহার করে। অতএব ফাল্গুন, গগন ফেন শব্দে কখনও মূর্ধন্য - ণ্ -এর প্রয়োগ বিধেয় নয়।

## ণত্ব – নিষেধ

১। দন্ত্য – ন্ যদি অন্য পদস্থিত হয়, তাহলে ঋ, ৠ, র্ ও ষ্ এর পরস্থিত দন্ত্য – ন্ মূর্ধন্য - ণ হয় না। যেমন – নৃযানম্, হরিনাম, ত্রিনয়ন ইত্যাদি।

২। পদের অন্তস্থিত দন্ত্য –ন্ মূর্ধন্য – ণ্ হয় না। যেমন– নরান্ দাতৃন্, ভ্রাতৃন্, মৃগান্ ইত্যাদি।

## (খ) ষত্ব – বিধান

যেসব বিধান অনুযায়ী দন্ত্য – স্ মূর্ধন্য – ষ্ হয়, তাদের ষত্ব- বিধান বলা হয়।

সাধারণত নিম্নলিখিত স্থলে দন্ত্য – স্ মূর্ধ্যন্য – ষ্ হয় ঃ–

১। অ, আ ভিন্ন স্বরবর্ণ ক- বর্গ, হ্, য্, ব্, র্ ল্ প্রভৃতি পরস্থিত আদেশ ও প্রত্যয়ের দন্ত্য স্ মূর্ধন্য –ষ হয়। যেমন-

অ, আ, ভিন্ন স্বরবর্ণের পর— মুনিষু, সাধুষু, নরেষু ইত্যাদি।

ক – বর্গের পর— দিক্ষু (ক্ষ = ক্ + ষ)

র্ – এর পর— চতুর্ষু, গীর্ষু ইত্যাদি।

২০২৫

২। অনুস্বার (ং) এবং বিসর্গের (ঃ) ব্যবধান থাকলেও প্রত্যয়ের দন্ত্য -স্ মূর্ধন্য –ষ্ হয়। যেমন– হবীংষি, ধনুঃষু, আশীঃষু ইত্যাদি।

উল্লিখিত সূত্র দুটির জন্য নিম্নলিখিত ছড়াটি বিশেষ সহায়ক—

"অ আ ভিন্ন স্বর, পূর্বে ক্ র্ অন্তঃস্থ বর্ণ আর।

প্রত্যয়ের স্ মূর্ধন্য, না গণি নিসর্গ অনুস্বার॥"

৩। ই–কারান্ত ও উ -কারান্ত উপসর্গের পর সিচ্, স্থা, সদ্ ও সিধ্ প্রভৃতি ধাতুর দন্ত্য স্ মূর্ধন্য -ষ্ হয়। যেমন–

ই – কারান্ত উপসর্গের পর— অভিষেকঃ. অধিষ্ঠানম্ নিষাদঃ, নিষেধঃ।

উ – কারান্ত উপসর্গের পর— অনুষ্ঠানম্।

৪। সু, বি, নির্ ও দুর্ উপসর্গের পরস্থিত 'সম' শব্দের দন্ত্য – স্ মূর্ধন্য – ষ্ হয়। যেমন– সুষমঃ, বিষমঃ, দুঃষমঃ নিঃষমঃ।

৫। ট – বর্গের পূর্ববর্তী দন্ত্য –স্ এবং 'পরি' উপসর্গের পরস্থিত কৃ – ধাতুর যোগে দন্ত্য – স্ মূর্ধন্য – ষ্ হয়। যেমন –কষ্টম্, ওষ্ঠঃ, পরিষ্কারঃ।

৬। 'ভূমি' ও 'দিবি' শব্দের পরবর্তী স্থ – শব্দের দন্ত্য –স্ মূর্ধ্যন্য –ষ্ হয়। যেমন–

ভূমিষ্ঠ ঃ (ভূমি + স্থঃ), দিবিষ্ঠঃ (দিবি + স্থঃ)।

৭। 'গবি' ও 'যুধি' শব্দের পরবর্তী 'স্থির' শব্দের দন্ত্য –স্ মূর্ধন্য – ষ্ হয়।

যেমন –গবিষ্ঠিরঃ (গবি + স্থিরঃ) যুধিষ্ঠিরঃ (যুধি + স্থিরঃ)

৮। সমাসে 'মাতৃ' ও পিতৃ' শব্দের পরবর্তী 'স্বসৃ' শব্দের প্রথম দন্ত্য – স্ মূর্ধন্য – ষ্ হয়। যেমন– মাতৃষ্বসা (মাসিমা), পিতৃষ্বসা (পিসিমা)।

৯। এমন কতগুলো শব্দ আছে যাদের মূর্ধন্য – ষ্ কোন নিয়মের অপেক্ষা করে না। এদের বলা হয় মৌলিক মূর্ধন্য – ষ্। যেমন – মাষঃ – ঘোষঃ, দোষঃ, ভাষা, উষা, পাষাণঃ, আষাঢ়ঃ, কষায়ঃ, ষট্, ষডঃ, নিকষা, মহিষঃ, ঘোষণা, অভিলাষঃ, পৌষঃ, বর্ষা, পুরুষঃ, ঋষিঃ ইত্যাদি।

## ষত্ব – নিষেধ

১। 'সাৎ' প্রত্যয়ের দন্ত্য – স্ মূর্ধন্য – ষ্ হয় না। মেযন – ভূমিসাৎ, ধূলিসাৎ, আত্মসাৎ ইত্যাদি।

২। সমাস না হলে 'মাতৃ' ও 'পিতৃ' শব্দের পরবর্তী 'স্বসৃ' শব্দের প্রথম মূর্ধন্য ষ্ হয় না। যেমন – মাতুঃ স্বসা, পিতুঃ স্বসা।

# অনুশীলনী

১। 'ণত্ব-বিধান' ও 'ষত্ব –বিধান' কাকে বলে? উদাহরণসহ বুঝিয়ে দাও।

২। 'মূর্ধন্য – ণ্' প্রয়োগের প্রথম দুটি নিয়ম উদাহরণসহ লেখ।

৩। মৌলিক মূর্ধন্য – ণ্ বলতে কি বোঝ? পাঁচটি মৌলিক মূর্ধ্যন – ণ্ এর প্রয়োগ দেখাও।

৪। কোন্ কোন্ স্থানে মূর্ধন্য –ণ্ এর প্রয়োগ হয় না?

৫। নিম্নলিখিত পদগুলোতে কেন মূর্ধন্য – ন্ এর প্রয়োগ হয়েছে বলঃ – তৃণম্ কৃষ্ণঃ, নরেণ, বৃক্ষাণাম্, অগ্রণীঃ, কণ্ঠঃ, পূর্বাহ্ণঃ, রামায়ণম্।

৬। 'ষত্ব' বিধানের দুটি সূত্র উদাহরণসহ লেখ।

৭। পাঁচটি মৌলিক মূর্ধন্য –ষ্ এর উদাহরণ দাও।

৮। কোন্ কোন্ স্থানে 'ষত্ব' নিষিদ্ধ?

**৯। নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ-**

(ক) 'নরান্' পদে মূর্ধন্য –ণ্ হয় না কেন?

(খ) 'দাতৃণাম্' পদে মূর্ধন্য –ণ্ হয়েছে কেন?

(গ) 'মণিঃ' পদে মূর্ধন্য –ণ্ এর প্রয়োগ হয়েছে কেন?

(ঘ) 'আত্মাসাৎ' পদে – মূর্ধন্য –ষ্ হয় না কেন?

(ঙ) 'আষাঢ়' পদে মূর্ধন্য – ষ্ এর প্রয়োগ হয় কেন?

**১০। সঠিক উত্তরটি লেখ ঃ-**

(ক) ভ্রাতৃনাম্/ভ্রাতৃনাম্/ভ্রাতৃণাম্/ভ্রাতৃণাম্।

(খ) নরেন/নরেণ/ নরৈন/নরৈণ।

(গ) উষ্ণঃ/উস্নঃ/উশ্নঃ/উশঞঃ।

(ঘ) অভিসেকঃ/অভিশেকঃ/অভিষেকঃ/অভিষিকঃ।

(ঙ) ধূলিশাৎ/ধূশিষাৎ/ধূলিস্যাৎ/ ধূলিসাৎ।

## সপ্তম পাঠ

# কৃৎ ও তদ্ধিত প্রত্যয়

## (ক) কৃৎ – প্রকরণ

শব্দ গঠন করার জন্য ধাতুর উত্তর তব্য, অনীয়, ণ্যৎ, যৎ, শতৃ, শানচ্, ক্ত, ক্তবতু প্রভৃতি যে সকল প্রত্যয় হয়, তাদেরকে কৃৎ প্রত্যয় বলে এবং কৃৎ–প্রত্যয় নিষ্পন্ন পদকে কৃদন্তপদ বলে।

কৃদন্তপদ ঃ √দা + তব্য = দাতব্য। √কৃ + ক্ত = কৃত। √দা + ক্ত = দত্ত।

### তব্য, অনীয়, ণ্যৎ, যৎ

উচিতার্থে এবং ভবিষ্যৎ কাল বোঝালে ধাতুর উত্তর কর্মবাচ্যে ও ভাববাচ্যে এই প্রত্যয়গুলো হয়। এদেরকে কৃত্য প্রত্যয় বলে। কর্মবাচ্যে উক্ত প্রত্যয়গুলোর প্রয়োগ হলে তারা কর্মের বিশেষণ হয়, সুতরাং কর্মের লিঙ্গ, বচন ও বিভক্তির অনরূপ এদেরও লিঙ্গ, বচন ও বিভক্তি হয়।

### তব্য

√দা + তব্য = দাতব্য, √স্থা + তব্য = স্থাতব্য, √জি + তব্য = জেতব্য। √শী + তব্য = শয়িতব্য, √শ্রু + তব্য = শ্রোতব্য, √কৃ + তব্য = কর্তব্য।

### অনীয়

√পা (পান করা) + অনীয় = পানীয়, √শী + অনীয় = শয়নীয়, √কৃ + অনীয় = করণীয়, √স্মৃ + অনীয় = স্মরণীয়, √সেব্ + অনীয় = সেবনীয়।

### ণ্যৎ

√কৃ + ণ্যৎ = কার্য, √ধৃ + ণ্যৎ = ধার্য, √বচ্ + ণ্যৎ = বাচ্য, √ত্যজ্ + ণ্যৎ = ত্যাজ্য, √ভুজ্ + ণ্যৎ = ভোজ্য, √ভক্ষ্ + ণ্যৎ = ভক্ষ্য।

### যৎ

√জি + যৎ = জেয়, √দা + যৎ = দেয়, √নী + যৎ = নেয়, √পা + যৎ = পেয়, √গম্ + যৎ = গম্য, √লভ্ + যৎ = লভ্য।

### ক্ত ও ক্তবতু

অতীতকালে সকর্মক ধাতুর উত্তর কর্মবাচ্যে এবং অকর্মক ধাতুর উত্তর কর্তৃবাচ্যে 'ক্ত' প্রত্যয় হয়। ক্ত - প্রত্যয়ান্ত পদ ক্রিয়া ও বিশেষণের কাজ করে।

## সকর্মক ধাতুর উত্তর কর্মবাচ্যে ক্ত – প্রত্যয়

√ঘ্রা + ক্ত = ঘ্রাত, √দহ্ + ক্ত = দগ্ধ, √দৃশ্ + ক্ত = দৃষ্ট, √নিন্দ্ + ক্ত = নিন্দিত, √পচ্ + ক্ত = পক্ব, √পূ + ক্ত = পূত।

## অকর্মক ধাতুর উত্তর কর্তৃবাচ্যে ক্ত – প্রত্যয়

√কুপ্ + ক্ত = কুপিত, √ক্ষি + ক্ত = ক্ষীণ, √জীব্ = ক্ত = জীবিত, √নশ্ + ক্ত = নষ্ট, √শী + ক্ত = শয়িত, √মুহ্ + ক্ত = মুগ্ধ, মূঢ়, √স্থা + ক্ত = স্থিত।

**ক্তবতু** প্রত্যয় কর্তৃবাচ্যে হয়; ক্তবতু প্রত্যয়ান্ত শব্দ কর্তার বিশেষণ রূপে ব্যবহৃত হয়। সকর্মক ও অকর্মক উভয় প্রকার ধাতুর উত্তর ক্তবতু প্রত্যয় হয়।

√ক্রী + ক্তবতু = ক্রীতবৎ, √গৈ + ক্তবতু = গীতবৎ, √জ + ক্তবতু = জিতবৎ, √ত্যজ + ক্তবতু = ত্যক্তবৎ, √নম্ + ক্তবতু = নতবৎ, √লিখ্ + ক্তবতু = লিখিতবৎ, √সৃজ্ + ক্তবতু = সৃষ্টবৎ, √হন্ + ক্তবতু = হতবৎ, √কৃ ক্তবতু = কৃতবৎ।

## শতৃ ও শানচ্

বর্তমানকালে কর্তৃবাচ্যে পরস্মৈপদী ধাতুর উত্তর 'শতৃ' ও আত্মনেপদী ধাতুর উত্তর 'শানচ্' প্রত্যয় হয়। শতৃ ও শানচ্ প্রত্যয়ান্ত পদ সর্বদাই বিশেষণ হয়। কাজেই বিশেষ্যের লিঙ্গ ও বচন অনুযায়ী এদের লিঙ্গ ও বচন হয়।

শর্তৃ প্রত্যয়ান্ত পুংলিঙ্গের বিশেষণ হলে 'ধাবৎ' শব্দের ন্যায়, স্ত্রীলিঙ্গের বিশেষণ হলে 'নদী' শব্দের ন্যায় এবং ক্লীবলিঙ্গের বিশেষণ হলে 'গচ্ছৎ' শব্দের ন্যায় হয়।

### শতৃ

√গম্ + শতৃ = গচ্ছৎ, √স্পৃশ্ + শতৃ = স্পৃশৎ, √নশ্ + শতৃ = নশ্যৎ, √গ্রহ + শতৃ = গৃহ্নৎ, √কৃ + শতৃ = কুর্বৎ, √গৈ + শতৃ = গায়ৎ।

### শানচ্

√ঈক্ষ্ + শানচ্ = ঈক্ষমান, √চেষ্ট, + শানচ্ = চেষ্টমান, √ভাষ্ + শানচ্ = ভাষমান, √বৃৎ + শানচ্ = বর্তমান।

## তুমুন্

নিমিত্তার্থ বোঝালে এবং সমাপিকা ও অসমাপিকা উভয় ক্রিয়ার কর্তা একজন হলে, ধাতুর উত্তর 'তুমুন্' প্রত্যয় হয়। তুমুন্ – এর 'তুম্' থাকে।

করতে অর্থাৎ করার নিমিত্ত, দেখতে অর্থাৎ দেখার নিমিত্ত, পড়তে অর্থাৎ পড়ার নিমিত্ত, এরূপ বাংলার 'তুমুন্' প্রত্যয় দ্বারা সংস্কৃত অনুবাদ করতে হয়। তুমুন – প্রত্যয়ান্ত পদ অসমাপিকা ক্রিয়া ও অব্যয়ের কাজ করে।

## তুমুন্ – প্রত্যয়ান্ত কয়েকটি পদ

√কৃ + তুমুন্ = কর্তুম্, √গ্রহ্ + তুমুন্ = গ্রহীতুম্, √গম্ + তুমুন্ = গন্তুম। √জি + তুমুন্ = জেতুম, √জীব্ + তুমুন = জীবিতুম, √জ্ঞা + তুমুন্ = জ্ঞাতুম্, √পচ্ + তুমুন্ = পক্তুম্, √পঠ্ + তুমুন্ = পঠিতুম্।

## ক্ত্বাচ

সমাপিকা ও অসমাপিকা ক্রিয়ার কর্তা একজন হলে অনন্তর অর্থে অর্থাৎ করে, খেয়ে, শুয়ে প্রভৃতি অর্থ প্রকাশ পেলে অসমাপিকা ক্রিয়াটির উত্তর ক্ত্বাচ প্রত্যয় হয়। ক্ত্বাচ্ প্রত্যয়ের 'ত্বা; থাকে। ক্ত্বাচ– প্রত্যয়ান্ত পদ অসমাপিকা ক্রিয়া ও অব্যয় হয়।

## ক্ত্বাচ্ প্রত্যয়ান্ত কয়েকটি পদ

√দা + ক্ত্বাচ্ = দত্ত্বা, √দৃশ্ + ক্ত্বাচ্ = দৃষ্টা, √নম্ + ক্ত্বাচ = নত্বা, √নী + ক্ত্বাচ্, = নীত্বা, √লিখ্ + ক্ত্বাচ্ = লিখিত্বা, লেখিত্বা।

## ল্যপ্ বা যপ্

নঞ্ ভিন্ন অন্য কোন অব্যয়ের সাথে ধাতুর সমাস হলে 'ক্ত্বাচ্' প্রত্যয়ের স্থানে ল্যপ্ বা যপ্ প্রত্যয় হয়। ল্যপ প্রত্যয় ক্ত্বাচ্ – প্রত্যয়ের অর্থই প্রকাশ করে। ল্যপ্ বা যপ্ প্রত্যয়ের 'য' থাকে।

## ল্যপ্ বা যপ্ প্রত্যয়ান্ত কয়েকটি পদ

প্র – √আপ্ + ল্যপ্ = প্রাপ্য, প্র – √ নম্ + ল্যাপ্ = প্রণত্য, প্রণম্য, বি – √হা + ল্যপ্ = বিহায়। আ –√দা + ল্যপ্ = আদায়। বিদ – √হস্ + ল্যপ্ = বিহস্য।

## অনুশীলনী

১। 'কৃৎপ্রত্যয়' কাকে বলে? কয়েকটি কৃৎপ্রত্যয়ের নাম কর।
২। 'কৃদন্ত পদ' বলতে কি বোঝ? কয়েকটি উদাহরণ দাও।
৩। তব্য, অনীয়, ণ্যৎ ও যৎ প্রত্যয় কোথায় ব্যবহৃত হয়?
৪। তব্য প্রত্যয়যোগে পাঁচটি শব্দ গঠন করা।
৫। কয়েকটি অনীয় প্রত্যয়ের শব্দে প্রয়োগ দেখাও।
৬। ক্ত ও ক্তবতু প্রত্যয়ের ব্যবহার আলোচনা কর।
৭। ক্ত প্রত্যয়ের সাহায্যে পাঁচটি শব্দ গঠন কর।
৮। পাঁচটি শব্দে ক্তবতু প্রত্যয়ের প্রয়োগ দেখাও।
৯। শতৃ ও শানচ্ প্রত্যয়ের ব্যবহার সম্পর্কে আলোচনা কর।
১০। তুমুন্ প্রত্যয় কোথায় ব্যবহৃত হয়? কয়েকটি তুমুন প্রত্যয়ান্ত শব্দের উল্লেখ কর।
১১। ক্ত্বাচ্ ও ল্যপ্ প্রত্যয়ের ব্যবহারবিধি আলোচনা কর।

১২। **সঠিক উত্তরটি লেখ ঃ-**

**(ক) √কৃ + তব্য =**

(১) কৃতব্য (২) কৃতাব্য

(৩) কর্তব্য (৪) কর্তব্য।

**(খ) √সেব্ + অনীয়=**

(১) সেবনীয় (২) সেবনিয়

(৩) সেবমান (৪) সেবিতুম্।

**(গ) √পচ্ + ক্ত =**

(১) পক্ক (২) পক্ব

(৩) পক্ত (৪) পাক্ক।

**(ঘ) √জি + তুমুন্ =**

(১) জিতুম্ (২) জীতুম্

(৩) জাতুম্ (৪) জেতুম্।

**(ঙ) বি – √হস্ + ল্যপ্ =**

(১) বিহস্য (২) বিহাস্য

(৩) বিহিস্য (৪) বিহশ্য।

# (খ) তদ্ধিত প্রকরণ

দশরথ + ইঞ্ = দাশরথি

তর্ক + ঠক্ = তার্কিক।

উপরের উদাহরণ দুটোর প্রতি দৃষ্টি নিবন্ধ কর। প্রথম উদাহরণে 'দশরথ' শব্দটির সঙ্গে 'ইঞ্ প্রত্যয় যোগে 'দাশরথি' এই নতুন শব্দ গঠিত হয়েছে। দ্বিতীয় উদাহরণে 'তর্ক' শব্দটির সঙ্গে ঠক্ প্রত্যয় যুক্ত হয়ে নতুন শব্দ 'তার্কিক' এর সৃষ্টি হয়েছে। সুতরাং

**যেসব প্রত্যয় শব্দের সঙ্গে যুক্ত হয়ে নতুন শব্দ গঠন করে, তাদের বলা হয় তদ্ধিত প্রত্যয়।**

তদ্ধিত প্রত্যয় অসংখ্য। এরা নতুন শব্দ গঠন করে ভাষার শব্দ ভাণ্ডারকে সমৃদ্ধ করে। বিভিন্ন অর্থে এদের প্রয়োগ হয়ে থাকে। এখানে কতিপয় অতি প্রয়োজনীয় তদ্ধিত প্রত্যয়ের বিবরণ দেয়া হল।

## অপত্যার্থক তদ্ধিত প্রত্যয়

যার জন্মের ফলে বংশ পতিত হয় না, তাকে বলা হয় অপত্য। সুতরাং অপত্য বললে পুত্রক্যাদি সন্তানকে বোঝায়। অপত্য অর্থে যেসব প্রত্যয় যুক্ত হয়, তাদের অপত্য প্রত্যয় বলা হয়। অপত্য অর্থে সাধারণতঃ ইঞ্, যঞ্, ণ্য, অণ্ ঢক্, ফক্, ঠক্ প্রভৃতি তদ্ধিত প্রত্যয়ের ব্যবহার হয়। ইঞ্-এর 'ই', য ঞ্ এর 'য', ণ্য এর 'য' , এবং অণ্ এর 'অ' থাকে। ঢক্ স্থানে 'এয়'', ফক্ স্থানে 'আয়ন' এবং ঠক্ স্থানে 'ইক' হয়। যেসব শব্দের উত্তর এই অপত্য প্রতয়গুলো যুক্ত হয়, তাদের আদিস্বরের বৃদ্ধি হয় অর্থাৎ অ স্থানে 'আ'; ই, ঈ, স্থানে ;'ঐ'; উ, ঊ, স্থানে 'ঔ' এবং ঋ স্থানে 'আর্' হয়।

ই ঞ্ (ই) ঃ সুমিত্রা + ইঞ্ = সৌমিত্রিঃ (সুমিত্রায়াঃ পুত্রঃ)
দ্রোণ + ইঞ্ = দ্রৌণিঃ (দ্রোণস্য পুত্রঃ)

যঞ্ (য) ঃ গর্গ + যঞ্ = গার্গ্য ঃ (গর্গস্য পুত্রঃ)
জমদগ্নি + যঞ্ = জামদগ্ন্যঃ (জমদগ্নেঃ পুত্রঃ)

ণ্য (য) ঃ দিতি + ণ্য = আদিত্যঃ (অদিতেঃ পুত্রঃ)
অদিতি + ণ্য = দৈত্যঃ (দিতেঃ পুত্রঃ)

অন্ (অ) ঃ পৃথা + অণ্ = পার্থঃ (পৃথায়াঃ পুত্রঃ)
পাণ্ডু + অণ্ = পাণ্ডবঃ (পাণ্ডোঃ পুত্রঃ)

ঢক্ (এয়) ঃ কুন্তী + ঢক্ = কৌন্তেয়ঃ (কুন্ত্যাঃ পুত্রঃ)
গঙ্গা + ঢক, = গাঙ্গেয়ঃ (গঙ্গায়াঃ পুত্রঃ)

ফক্ (আয়ন) ঃ নর + ফক্ = নারায়ণঃ (নরস্য পুত্রঃ)
দ্রোণ + ফক্ = দ্রৌণায়ণঃ (দ্রোণস্য পুত্রঃ)

ঠক্ (ইক) ঃ রেবতী + ঠক্ = রৈবতিকঃ (রেবত্যাঃ পুত্রঃ)।

২০২২

## নানা অর্থে তদ্ধিত প্রত্যয়

১। **তা পড়ে বা জানে এই অর্থে–**

যেমন– বেদং বেত্তি অধীতে বা = বৈদিকঃ (বেদ + ঠক্)

ব্যাকরণং বেত্তি অধীতে বা = বৈয়াকরণঃ (ব্যাকরণ + অণ্)।

২। **তার দ্বারা প্রোক্ত অর্থাৎ তিনি বলেছেন এই অর্থে। যেমন –**

পাণিনিমা প্রোক্তম্ = পাণিনীয়ম্ (পাণিনি + ছ)

ঋষিণা প্রোক্তম্ = আর্ষম্ (ঋষি + অণ্)

৩। **তার দ্বারা কৃত এই অর্থে। যেমন –**

কায়েন নির্বৃত্তম্ = কায়িকম্ (কায় + ঠক্)

শরীরেণ নির্বৃত্তম্ = শারীরিকম্ (শরীর + ঠক্)

মনসা নির্বৃত্তম্ = মানসিকম্ (মনস্ + ঠক্)

৪। **সেখানে জাত এই অর্থে। যেমন –**

সমুদ্রে ভবঃ = সামুদ্রিকঃ (সমুদ্র + ঠক্)

কুল ভবঃ = কুলীনঃ (কুল + খ)।

৫। **সেই স্থান থেকে আগত এই অর্থে। যেমন–**

মথুরায়াঃ আগতঃ = মাথুরঃ (মথুরা + অণ্)

পিতুঃ আগতম্ = পিত্র্যম্ (পিতৃ + যৎ)

৬। **তাতে নিপুণ এই অর্থে। যেমন–**

সভায়াং সাধুঃ = সভ্যঃ (সভা + যৎ)

সমাজে সাধুঃ = সামাজিকঃ (সমাজ + ঠক্)।

৭। **তার সমূহ এই অর্থে। যেমন–**

ভিক্ষাণাং সমূহঃ = ভৈক্ষম্ (ভিক্ষা + অণ্)

মনুষ্যাণং সমূহঃ = মানুষ্যকম্ (মনুষ্য + বুঞ্)।

৮। **তার বিকার এই অর্থে। যেমন–**

তিলস্য বিকারঃ = তৈলম্ (তিল + অণ্)

মৃদঃ বিকারঃ = মৃন্ময়ঃ (মৃৎ + ময়ট্)।

৯। **তার দ্বারা রঞ্জিত এই অর্থে। যেমন–**

নীল্যা রক্তম = নীলম্ (নীলী + অণ্)

পীতেন রঞ্জিতম্ = পীতকম্ (পীত + কন্)।

**১০। কোনও ব্যক্তি বা বিষয় অবলম্বনে গ্রন্থ রচিত হয়েছে এই অর্থে। যেমন–**

ভগবন্তম্ অধিকৃত্য কৃতম = ভাগবতম্ (ভগবৎ + অণ্)

রামম্ অধিকৃত্য কৃতম্ = রামায়ণম্ (রাম + ফক্)।

**১১। নিমিত্তার্থ বোঝাতে। যেমন –**

পাদার্থম্ উদকম্ = পাদ্যম্ (পাদ + যৎ)

অতিথয়ে ইদম্ = আতিথ্যম্ (অতিথি + ণ্য)।

**১২। তার হিত এই অর্থে। যেমন –**

সর্বজনেভ্যঃ হিতম্ = সার্বজনীনম্ (সর্বজন + খ)

বিশ্বজনেভ্যঃ হিতম্ = বিশ্বজনীনম্ (বিশ্বজন + খ)।

**১৩। তার দ্বারা বেঁচে আছে অর্থাৎ জীবিকা নির্বাহ করছে এই অর্থে। যেমন –**

বেতনেন জীবতি = বৈতনিকঃ (বেতন + ঠক্)

নাবা জীবতি = নাবিকঃ (নৌ + ঠক্)।

**১৪। এ তার প্রয়োজন এই অর্থে। যেমন –**

শ্রদ্ধা প্রয়োজনম্ অস্য = শ্রাদ্ধম্ (শ্রদ্ধা + অণ্)

আয়ুঃ প্রয়োজনম্ অস্য = আয়ুষ্যম্ (আয়ুস্ + যৎ)।

**১৫। তার ভাব ও কর্ম এই অর্থে। যেমন –**

কুমারস্য ভাবঃ কর্ম বা = কৌমারম্ (কুমার + অণ্)

শিশোঃ ভাবঃ কর্ম বা = শৈশবম্ (শিশু + অণ্)।

**১৬। তার ভাব এই অর্থে শব্দের উত্তর ও তল্ প্রত্যয় হয়। তল্ প্রত্যয়ের 'ত' শব্দের সাথে জড়িত হয় এবং তার উত্তর আপ্ (আ) প্রত্যয় হয়। যেমন –**

সাধোঃ ভাবঃ কর্ম বা = সাধুত্বম (সাধু + ত্ব)

সাধুতা (সাধু + তল্ + স্ত্রীলিঙ্গে আপ্)

## অনুশীলনী

১। তদ্ধিত প্রত্যয় কাকে বলে? উদাহরণের সাহায্যে বুঝিয়ে দাও।

২। অপত্যার্থক তদ্ধিত প্রত্যয় কি? বুঝিয়ে বল।

৩। পাঁচটি বিভিন্ন অপত্যার্থক তদ্ধিত প্রত্যয়যোগে শব্দ গঠন করে প্রত্যেকটির অর্থ বল।

৪। **নিম্নলিখিত অর্থে তদ্ধিত প্রত্যয়ের উদাহরণ দাও ঃ-**

(ক) তার দ্বারা কৃত (খ) তাতে নিপুণ (গ) সেখানে জাত (ঘ) তার সমূহ (ঙ) তার দ্বারা রঞ্জিত (চ) তার বিকার।

৫। **একশব্দে প্রকাশ কর ঃ-**

(ক) পাদার্থম্ উদকম্। (খ) সর্বজনেভ্যঃ হিতম্। (গ) বেতনেন জীবতি (ঘ) মৃদঃ বিকারঃ (ঙ) সুখম্ অস্য অস্তি। (চ) ভক্তিঃ অস্য অস্তি।

৬। **সঠিক উত্তরটির পাশে টিক (√) চিহ্ন দাও ঃ-**

**(ক) পৃথা + অণ্ =**

(১) পার্থিবঃ (২) পার্থেয়ঃ
(৩) পার্থঃ (৪) পার্থিয়ঃ।

**(খ) রেবতী + ঠক্ =**

(১) রৈবতিকঃ (২) রেবতকি
(৩) রৈবতঃ (৪) রেবতঃ।

**(গ) মথুরা + অণ্ =**

(১) মথুরঃ (২) মাথুরঃ
(৩) মাথুরি (৪) মাথুরী।

**(ঘ) পিতুঃ আগতম্ =**

(১) পিতারম্ (২) পাতরম
(৩) পীতকম্ (৪) পৈত্রম্।

**(ঙ) নীল্যা রক্তম্ =**

(১) নীলম্ (২) নৈলম্
(৩) নিলম্ (৪) নীলিম্।

২০২১

## অষ্টম পাঠ

# পরস্মৈপদ ও আত্মনেপদ বিধান

কর্তৃবাচ্যে সংস্কৃত ধাতু তিন প্রকার ঃ- পরস্মৈপদী, আত্মনেপদী ও উভয়পদী। কিন্তু বিভিন্ন উপসর্গযোগে এবং বিশেষ বিশেষ অর্থে পরস্মৈপদী ধাতুর আত্মনেপদ, আত্মনেপদী ধাতুর পরস্মৈপদ এবং উভয়পদী ধাতুর কেবল আত্মনেপদ বা পরস্মৈপদে প্রয়োগ হয়। জি– ধাতু পরস্মৈপদী। কিন্তু 'বি' বা 'পরা' উপসর্গ যুক্ত হলে এর প্রয়োগ হয় কেবল আত্মনেপদে। যেমন– **বিজয়তে** মহারাজঃ। শত্রূন্ **পরাজয়স্ব**। রম্ –ধাতু আত্মনেপদী। কিন্তু 'বি' পূর্বক বা 'আ' পূর্বক রম্ ধাতু পরস্মৈপদী হয়। যেমন – পাপাৎ **বিরমতি**। রাজা প্রাসাদে **আরমতি**। বহ্ ধাতু উভয়পদী হলেও প্র– পূর্বক বহ্ ধাতুর পরস্মৈপদে প্রয়োগ হয়। যেমন– নদী **প্রবহতি**। আবার উভয়পদী 'ক্রী' ধাতু যখন 'বি' উপসর্গ যুক্ত হয়, তখন কেবলমাত্র আত্মনেপদে এর প্রয়োগ হয়। যেমন – ফলং বিক্রীণীতে সুরেশঃ। 'অবস্থান করা' অর্থে 'স্থা' ধাতু পরস্মৈপদী। কিন্তু মধ্যস্থতা নির্ণয় বোঝাতে আত্মনেপদে এর প্রয়োগ হয়। যেমন– দেবেশঃ ত্বয়ি **তিষ্ঠতে**।

## (ক) পরস্মৈপদ বিধান

বিভিন্ন উপসর্গের যোগে এবং অর্থভেদে কতকগুলো আত্মনেপদী ও উভয়পদী ধাতু পরস্মৈপদী হয়। এভাবে ধাতুর পরস্মৈপদী হওয়ার নিয়মকে পরস্মৈপদ বিধান বলে।

প্রধানত নিম্নলিখিত ক্ষেত্রে আত্মনেপদী বা উভয়পদী ধাতু পরস্মৈপদী হয় ঃ-

১। কৃ– ধাতু উভয়পদী; কিন্তু অনু- পূর্বক ও পরা - পূর্বক কৃ- ধাতুর কেবল পরস্মৈপদ হয়। যেমন- শিশুঃ মাতরম্ অনুকরোতি - শিশু মাতাকে অনুকরণ করছে। তস্য আবেদনং পরাকুরু– তার আবেদন প্রত্যাখ্যান কর।

২। 'রম্' ধাতু আত্মনেপদী; কিন্তু 'বি', 'আ' ও 'পরি' পূর্বক 'রম্' ধাতুর পরস্মৈপদ হয়। যেমন – সজ্জনঃ পাপাৎ **বিরমতি** – সজ্জন পাপ থেকে বিরত হয়। **অধুনা** স গৃহে **আরমতি** – এখন তিনি গৃহে আরাম করছেন। বালকঃ ক্রীড়ায়াম্ **পরিরমতি** – বালক খেলায় আনন্দ পায়।

৩। 'বহ্' ধাতু উভয়পদী; কিন্তু প্র– পূর্বক বহ্ ধাতু পরস্মৈপদী হয়। যেমন – যমুনা **প্রবহতি** – যমুনা প্রবাহিত হচ্ছে।

## (খ) আত্মনেপদ বিধান

বিভিন্ন উপসর্গের সংযোগে এবং অর্থভেদে কতগুলো পরস্মৈপদী ও উভয়পদী ধাতু আত্মনেপদী হয়। এভাবে পরস্মৈপদী ও উভয়পদী ধাতুর আত্মনেপদী হওয়ার নিয়মকে আত্মনেপদ বিধান বলে।

**ধাতুর আত্মনেপদী হওয়ার প্রধান কতগুলো ক্ষেত্র ঃ**

১। 'জি' ধাতু পরস্মৈপদী কিন্তু 'বি' ও 'পরা' পূর্বক 'জি' ধাতু আত্মনেপদী হয়। যেমন– বিজয়তাং **মহারাজঃ** – মহরাজ বিজয়ী হোন। বীরঃ শত্রুং পরাজয়তে – বীর শত্রুকে পরাজিত করেন।

২। স্থা ধাতু পরস্মৈপদী; কিন্তু সম্, অব, প্র ও বি পূর্বক 'স্থা' ধাতু আত্মনেপদী পদ। যেমন– শিষ্যঃ গুরোর্বাক্যে **সন্তিষ্ঠতে** – শিষ্য গুরুর বাক্য মেনে চলে। অলসঃ গৃহে **অবতিষ্ঠতে** – অলস ব্যক্তি গৃহে অবস্থান করে। রামঃ গৃহাৎ প্রতিষ্ঠতে – রাম গৃহ থেকে প্রস্থান করছে; পুত্রঃ পিতুঃ **বিতিষ্ঠতে** – পুত্র পিতা থেকে বিচ্ছিন্নভাবে অবস্থান করছে।

৩। 'বদ্' ধাতু পরস্পৈপদী; কিন্তু বিবাদ অর্থে বি– পূর্বক বদ্ ধাতু আত্মনেপদী হয়। মেযন – মূর্খাঃ পরস্পরং **বিবদন্তে** – মূর্খেরা পরস্পর বিবাদ করে।

৪। 'রক্ষা' ভিন্ন অন্য অর্থে (ভোজন করা বা ভোগ করা অর্থে) ভুজ্ ধাতু আত্মনেপদী হয়। যেমন– বালকঃ অন্নং **ভুঙ্ক্তে**– বালকটি ভাত খায়। ধনী সুখং **ভুঙ্ক্তে** – ধনী সুখ ভোগ করে।

'রক্ষা করা' – অর্থে 'ভুজ' ধাতু পরসৈম্পদী হয়। যেমন – রাজা মহীং **ভুনক্তি** – রাজা পৃথিবী রক্ষা করেন।

৫। শারীরিক উত্থান ভিন্ন অন্য অর্থে অর্থাৎ 'চেস্টা' অর্থে উৎ– পূর্বক 'স্থা' ধাতু আত্মনেপদী হয়। যেমন – মুক্তৌ যোগী **উত্তিষ্ঠতে** – যোগী মুক্তির জন্য চেস্টা করেন।

শারীরিক উত্থান অর্থে উৎ– পূর্বক 'স্থা' ধাতু পরস্মৈপদী হয়। যেমন – রাজা আসনাৎ উত্তিষ্ঠতি – রাজা আসান থেকে উঠছেন।

৬। 'স্পর্ধা' অর্থাৎ যুদ্ধের জন্য আহবান বোঝালে আ– পূর্বক 'হেব'– ধাতু আত্মনেপদী হয়। যেমন– মল্লো মল্লম্ **আহ্বয়তে** –একজন কুস্তিগির আরেকজন **কুস্তিগিরকে** যুদ্ধের জন্য আহ্বান করছে।

সাধারণভাবে 'আহ্বান' বোঝালে আ– পূর্বক 'হেব' –ধাতু পরস্মৈপদী হয়। যেমন – স মাম্ আহ্বয়তি –সে আমাকে ডাকছে।

৭। কর্তা যদি নিজে ফল লাভের জন্য ক্রিয়ার অনুষ্ঠান করেন, তবে উভয়পদী ধাতুর আত্মনেপদে প্রয়োগ হয় এবং পরের জন্য যদি কাজ করেন, তবে পরস্মৈপদে প্রয়োগ হয়। যেমন – ব্রাহ্মণঃ **যজতে** – ব্রাহ্মণঃ নিজের কল্যাণের জন্য যজ্ঞ করেন। ব্রাহ্মণঃ **যজতি** – ব্রাহ্মণ অপরের কল্যাণের জন্য যজ্ঞ করেন।

## অনুশীলনী

১। পরস্মৈপদ ও আত্মনেপদবিধান বলতে কি বোঝ? উদাহরণ দিয়ে বুঝিয়ে দাও।

২। কোন্ কোন্ স্থলে আত্মনেপদী ও উভয়পদী ধাতু পরস্মৈপদী হয়? প্রতি ক্ষেত্রে উদাহরণ দাও।

৩। কোন্ কোন্ স্থলে স্থা ধাতু আত্মনেপদী হয়? প্রতিক্ষেত্রে উদাহরণ দাও।

৪। **অর্থগত পার্থক্য দেখিয়ে বাক্য রচনা কর ঃ-**

| | | | |
|---|---|---|---|
| ভুঙ্ক্তে | উত্তিষ্ঠতে | আহ্বয়তে | যজতে |
| ভুনক্তি | উত্তিষ্ঠতি | আহবয়তি | যজতি |

৫। **নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ-**

(ক) রম্ ধাতু কখন পরস্মৈপদী হয়?

(খ) বহ্ ধাতু পরস্মৈপদী হয় কখন?

(গ) বি পূর্বক জি ধাতু কোন্ পদী হয়?

(ঘ) বদ্ ধাতু কখন আত্মনেপদী হয়?

(ঙ) ভুজ্ – ধাতু আত্মনেপদী হয় কখন?

৬। **বাক্যগুলো শুদ্ধ করে লেখ ঃ-**

(ক) রামঃ গৃহাৎ প্রতিষ্ঠতি।

(খ) বালকঃ অন্নং ভুনক্তি।

(গ) আসনাৎ উত্তিষ্ঠতে রাজা।

(ঘ) দরিদ্রস্য বাক্যে ন কোঽপি সন্তিষ্ঠতি।

(ঙ) বীরঃ শত্রুং পরাজয়তি।

৭। **সঠিক উত্তরটি লেখ ঃ-**

**(ক) বি– পূর্বক জি ধাতু–**

(১) আত্মনেপদী (২) পরস্মৈপদী

(৩) উভয়পদী (৪) পরাত্মপদী।

**(খ) কর্তৃবাচ্যে সংস্কৃত ধাতু–**

(১) দুই প্রকার (২) তিন প্রকার

(৩) চার প্রকার (৪) পাঁচ প্রকার।

**(গ) 'বিবদতে' পদের অর্থ–**

(১) বলে (২) বিবাদ করে

(৩) হিংসা করে (৪) কাঁদে।

**(ঘ) 'আহ্বয়তি পদের অর্থ–**

(১) আহ্বান করে (২) যুদ্ধের জন্য ডাকে

(৩) যুদ্ধ করে (৪) যুদ্ধক্ষেত্রে গমন করে।

## নবম পাঠ

# ণিজন্ত প্রকরণ

কাউকে কোন কার্যে নিযুক্ত করাকে প্রেরণ বলে। প্রেরণ অর্থে ধাতুর উত্তর ণিচ্ হয়। ণিচ্ এর 'ই' ধাতুর সাথে যুক্ত হয়। ফলে ধাতুটি নতুন রূপ পরিগ্রহ করে। 'গম' একটি ধাতু। এর সঙ্গে ণিচ্ যুক্ত হয়ে ধাতুটি হয় 'গামি' (√গম্ +ই)। আবার 'পঠ্' একটি ধাতু। এর সঙ্গে ণিচ্ যুক্ত হয়ে ধাতুটি হয় 'পঠি' (পঠ্ + ই)।

**ণিজন্ত ধাতু উভয়পদী**। ণিজন্ত ক্রিয়ার ক্ষেত্রে একজন বস্তুত কাজ করে এবং অপর ব্যক্তি তাকে সেই কাজে প্রবৃত্ত করায়। যে অন্যকে কাজে প্রবর্তিত করে, সে প্রযোজক কর্তা, আর যে অন্যের প্রেরণায় কাজে প্রবৃত্ত হয়, সে **প্রযোজ্য কর্তা**; যেমন- মা ছেলেকে চাঁদ দেখাচ্ছেন- এই বাক্যে মায়ের প্রেরণায় পুত্র চাঁদ দেখার কার্যে প্রবর্তিত হচ্ছে। সুতরাং 'মা' প্রযোজক কর্তা এবং 'পুত্র' **প্রযোজ্য কর্তা**। প্রযোজ্য কর্তার অন্য নাম হেতুকর্তা। প্রযোজক কর্তায় প্রথমা ও প্রযোজ্য কর্তায় সাধারণত তৃতীয়া বিভক্তি হয়; যেমন- প্রভুঃ পাচকেন অন্নং পাচয়তি -প্রভু পাচকের দ্বারা অন্ন পাক করাচ্ছেন। এখানে 'প্রভু' প্রযোজক কর্তা। তাই 'প্রভু' শব্দের সঙ্গে প্রথমা বিভক্তি হয়েছে। 'পাচক' প্রযোজ্য কর্তা। তাই 'পাচক' শব্দের সঙ্গে যুক্ত হয়েছে তৃতীয়া বিভক্তি।

## কতিপয় ণিজন্ত ধাতুরূপের আদর্শ

| মূলধাতু | ণিজন্ত ধাতু | ণিজন্ত ধাতুর রূপ (লট্ এর প্রথম পুরুষের একবচন) |
|---|---|---|
| অদ্ (খাওয়া) | আদি | আদয়তি (খাওয়ায়) |
| কৃ (করা) | কারি | কারয়তি (করায়) |
| গম্ (যাওয়া) | গমি | গময়তি (যাওয়ায়) |
| জ্ঞা (জানা) | জ্ঞাপি | জ্ঞাপয়তি (জানায়) |
| পা (পান করা) | পায়ি | পায়য়তি (পান করায়) |
| লিখ্ (লেখা) | লেখি | লেখয়তি (লেখায়) |
| শী (শয়ণ করা) | শায়ি | শায়য়তি (শোয়ায়) |
| শ্রু (শ্রবণ করা) | শ্রাবি | শ্রাবয়তি (শ্রবণ করায়) |
| হন্ (হত্যা করা) | ঘাতি | ঘাতয়তি (হত্যা করায়) |

কয়েকটি ধাতুর উত্তর ণিচ্ যোগ করলে একাধিক রূপ হয় এবং তাদের অর্থের পার্থক্য থাকে; যেমন-

চল্ - চলয়তি (কম্পিত করে)- বায়ুঃ বৃক্ষশাখাং চলয়তি-বায়ু বৃক্ষশাখা কম্পিত করে।

চালয়তি (বিকৃত করে)- লোভঃ মতিং চালয়তি-লোভ বুদ্ধি বিকৃত করে।

জ্ঞা- জ্ঞপয়তি (হত্যা করে)- রাজা শত্রুং জ্ঞপয়তি- রাজা শত্রুকে হত্যা করেন।

২০২

দুষ্ - দূষয়তি(খারাপ করে)- বর্ষাঃ জলং দূষয়ন্তি— বর্ষা জল খারাপ করে।

দোষয়তি (চিত্তবিকার জন্মায়)-লোভঃ চিত্তং দোষয়তি-লোভ চিত্তবিকার জন্মায়।

নট্- নটয়তি (নাচায়)- স হিংস্রান্ অপি নটয়তি- সে হিংস্র জন্তুদেরও নাচায়।

নাটয়তি (অভিনয় করে)- রাজা শরসন্ধানং নাটয়তি – রাজা তীর নিক্ষেপের অভিনয় করেন।

ভী- ভায়য়তি (অন্য কিছুর সাহায্যে ভয় দেখায়)- স বালকং দণ্ডেন ভায়য়তি – সে লাঠির সাহায্যে বালকটিকে ভয় দেখায়।

ভীষয়তে/ভাপয়তে (নিজে ভয় দেখায়)- ব্যাঘ্রঃ তং ভীষয়তে/ভাপয়তে- ব্যাঘ্র তাকে ভয় দেখায়।

## অনুশীলনী

১। ণিজন্ত ধাতু সম্পর্কে সংক্ষেপে আলোচনা কর।

২। প্রযোজক ও প্রযোজ্য কর্তার মধ্যে পার্থক্য কি? উদাহরণ দিয়ে বুঝিয়ে দাও।

৩। **ণিচ্ যোগ করে নিচের ধাতুগুলোর রূপ প্রদর্শন করঃ-**

অদ্, পা, কৃ, শী, হন্, গম, জ্ঞা।

৪। **অর্থগত পার্থক্য প্রদর্শন করে বাক্য রচনা করঃ-**

| | | | |
|---|---|---|---|
| ভীষয়তে | চলয়তি | দূষয়তি | নটয়তি |
| ভায়য়তি | চালয়তি | দোষয়তি | নাটয়তি |

৫। **নিচের প্রশ্নগুলোর উত্তর দাওঃ-**

(ক) প্রেরণ কাকে বলে?

(খ) ণিজন্ত ধাতু কোন্ পদী;

(গ) যে অন্যকে কাজে প্রবর্তিত করে, তাকে কি বলে?

(ঘ) যে অন্যের প্রেরণায় কাজে প্রবৃত্ত হয়, তাকে কি বলে?

(ঙ) প্রযোজক কর্তায় কোন্ বিভক্তি হয়?

(চ) প্রযোজ্য কর্তায় কোন্ বিভক্তি হয়?

২০২২

**৬। সঠিক উত্তরটি পাশে টিক (✓) চিহ্ন দাওঃ-**

**(ক) √গম্ + ই =**

(১) গামি (২) গামী

(৩) গমী (৪) গমি।

**(খ) √শী + ই =**

(১) শায়ি (২) শায়ী

(৩) শয়ি (৪) শয়ী।

**(গ) √শ্রু + ই =**

(১) শ্রবি (২) শ্রাবি

(৩) শ্রাবী (৪) শ্রবী।

**(ঘ) √হন্ + ই =**

(১) ঘতি (২) ঘতী

(৩) ঘাতি (৪) ঘাতী।

**(ঙ) √পা + ই =**

(১) পয়ি (২) পায়ি

(৩) পায়ী (৪) পয়ী।

দশম পাঠ

# নাম ধাতু

নামপদের সঙ্গে বিভিন্ন প্রত্যয় যুক্ত হলে যে ধাতু গঠিত হয়, তাকে নামধাতু বলা হয়। দুঃখ + ক্যঙ্ = দুঃখায়। এখানে 'দুঃখ' একটি শব্দ। এর সঙ্গে ক্যঙ্ প্রত্যয় যুক্ত হয়ে 'দুঃখায়' এই ধাতুটি গঠিত হয়েছে। সুতরাং 'দুঃখায়' একটি নামধাতু। এই ধাতুটির উত্তর বিভিন্ন তিঙ্ যুক্ত হয়ে ক্রিয়াপদ গঠিত হয়। যেমন- দুঃখায়তে, দুঃখায়েতে, দুঃখায়ন্তে ইত্যাদি। এখানে উল্লেখ্য যে ক্যঙ্ (ক্ + য্ + অ + ঙ্) প্রত্যয়ের 'য' (য্ + অ) শব্দের সঙ্গে যুক্ত হয়, অবশিষ্টাংশ 'ইৎ' হয়।

শব্দের সঙ্গে ক্যচ্ প্রত্যয় যুক্ত হয়েও নামধাতু গঠিত হয় এবং এর স্বর দীর্ঘ হয়। যেমন- আত্মনঃ পুত্রম্ ইচ্ছতি = পুত্রীয়তি (পুত্র + ক্যচ্ + লট্ তি)। আত্মনঃ ধনম্ ইচ্ছতি = ধনীয়তি (ধন + ক্যচ্ + লট্ তি)।

## নামধাতুর সাধারণ কয়েকটি নিয়ম

১। পিপাসা অর্থে উদক্ (জল) শব্দের উত্তর ক্যচ্ প্রত্যয় হয় এবং উদক্ শব্দ স্থানে উদন্ হয়। যেমন- উদকং পাতুম্ ইচ্ছতি = উদন্যতি (উদক + ক্যচ্ + লট্ তি)।

২। আচরণ অর্থে কর্মবাচক ও অধিকরণবাচক উপমানের উত্তর ক্যচ্ হয়। যেমন- শিষ্যং পুত্রম্ ইব আচরতি = পুত্রীয়তি (পুত্র + ক্যচ্ + লট্ তি)। গৃহে ইব আচরতি = গৃহীয়তি (গৃহ + ক্যচ্ + লট্ তি)।

৩। আচরণ অর্থে কর্তৃবাচক উপমানের উত্তর ক্যঙ্ প্রত্যয় হয় এবং ধাতুর আত্মনেপদ হয়। ক্যঙ্ প্রত্যেয়ের 'য' শব্দের সঙ্গে যুক্ত হয় এবং অবশিষ্ট অংশ ইৎ হয়। ক্যঙ্ প্রত্যয় যুক্ত হলে শব্দের অন্তস্থিত ন্ - কার ও স্-কারের লোপ হয়। যেমন- রাজা ইব আচরতি = রাজায়তে (রাজন্ + ক্যঙ্ লট্ তে)। ওজ ইব আচরতি = ওজায়তে(ওজস্ + ক্যঙ্ + লট্ তে)।

৪। ক্যঙ্ প্রত্যয় পরে থাকলে শব্দের অন্তস্থিত হ্রস্বস্বর দীর্ঘ হয়। যেমন- পুত্রঃ ইব আচরতি = পুত্রায়তে (পুত্র + ক্যঙ্ + লট্ তে)। শিষ্যঃ ইব আচরতি = শিষ্যায়তে (শিষ্য + ক্যঙ্ + লট্ তে)। হংসঃ ইব আচরতি= হংসায়তে (হংস + ক্যঙ্ + লট্ তে)।

৫। করা অর্থে শব্দ ও কলহ শব্দের উত্তর এবং অনুভব অর্থে সুখ ও দুঃখ শব্দের উত্তর ক্যঙ্ প্রত্যয় হয়। যেমন -শব্দং করোতি = শব্দায়তে (শব্দ + ক্যঙ্ + লট্ তে)। কলহং করোতি = কলহায়তে (কলহ + ক্যঙ্ + লট্ তে)। সুখম্ অনুভবতি = সুখায়তে (সুখ + ক্যঙ্ + লট্ তে)। দুঃখম্ অনুভবতি = দুখায়তে (দুঃখ + ক্যঙ্ + লট্ তে)।

## অনুশীলনী

১। 'নামধাতু' কাকে বলে? উদাহরণ দিয়ে বুঝিয়ে দাও।

২। 'নামধাতু' গঠনের প্রথম দুটি নিয়ম উদাহরণসহ লেখ।

৩। শব্দ, কলহ, দুঃখ ও সুখ শব্দকে নামধাতুরূপে ব্যবহার করে উদাহরণ দাও।

**৪। একশব্দে প্রকাশ কর ঃ-**

(ক) পুত্রম্ ইব আচরতি। (খ) উদকং পাতুম্ ইচ্ছতি। (গ) রাজা ইব আচরতি। (ঘ) শব্দং করোতি। (ঙ) তপঃ চরতি।

**৫। সঠিক উত্তরটি লেখ ঃ-**

**(ক) 'নামধাতু' গঠনের সময় 'উদক্' শব্দ স্থানে হয়-**

(১) উদন্ (২) ওদন্

(৩) এদন্ (৪) ঔদন্

**(খ) 'পুত্রম্ ইব আচরতি'-**

(১) পুত্রায়তে (২) পুত্রীয়তি

(৩) পুত্রীয়তে (৪) পুত্রিয়তে

**(গ) 'আচরণ' অর্থে কর্তৃবাচক উপমানের উত্তর হয়-**

(১) কিঙ্ (২) কেঙ্

(৩) ক্যঙ্ (৪) ক্যাঙ্

**(ঘ) 'করা' অর্থে কলহ শব্দের উত্তর হয়-**

(১) ক্বিপ্ (২) কি

(৩) ক্যঙ্ (৪) ক্যচ্

## একাদশ পাঠ

# স্ত্রী প্রত্যয়

কোকিল + টাপ্ (আ) = কোকিলা

নর্তক + ঙীষ্ (ঈ) = নর্তকী

উপরে দুটো উদাহরণ প্রদত্ত হয়েছে। প্রথম উদাহরণে 'কোকিল' একটি পুংলিঙ্গা শব্দ। এর সঙ্গো 'টাপ্' প্রত্যয়যোগে 'কোকিলা' এই স্ত্রীলিঙ্গা শব্দটি গঠিত হয়েছে। দ্বিতীয় উদাহরণে 'নর্তক' এই পুঃলিঙ্গা শব্দটির সঙ্গো 'ঙীষ্' প্রত্যয়যোগে 'নর্তকী' শব্দটি গঠন করা হয়েছে। এরূপ-

যেসব প্রত্যয় পুংলিঙ্গা শব্দের সাথে যুক্ত হয়ে স্ত্রীলিঙ্গা শব্দ গঠন করে, তাদেরকে স্ত্রী প্রত্যয় বলা হয়।

টাপ্ ঙীপ্, ভীষ্ ঙীন্, উঙ্, প্রকৃতি উল্লেখযোগ্য স্ত্রী প্রত্যয়। টাপ্ এর আ, ঙীপ্, ঙীষ্, ও ঙীনের 'ঈ' এবং উঙ, এর উ পুংলিঙ্গা শব্দের সঙ্গো যুক্ত হয়ে স্ত্রীলিঙ্গা শব্দ গঠন করে। নিম্নে এদের ব্যবহার- বিধি প্রদর্শন করা হচ্ছে।

## টাপ্ (আ)

১। **অজ প্রভৃতি শব্দ এবং অ- কারান্ত শব্দের উত্তর টাপ্ হয়। যেমন-**

| পুংলিঙ্গা | স্ত্রীলিঙ্গা | পুংলিঙ্গা | স্ত্রীলিঙ্গা |
|---|---|---|---|
| অজ | অজা | কৃশ | কৃশা |
| জ্যেষ্ঠ | জ্যেষ্ঠা | | |
| মনোহর | মনোহরা | চতুর | চতুরা |

২। টাপ্ প্রত্যয় পরে থাকলে প্রত্যয়ের ক-কারের পূর্ববর্তী অ-কার স্থানে ই-কার হয়। যথা-

| পুংলিঙ্গা | স্ত্রীলিঙ্গা | পুংলিঙ্গা | স্ত্রীলিঙ্গা |
|---|---|---|---|
| নায়ক | নায়িকা | গায়ক | গায়িকা |
| পাচক | পাচিকা | পাঠক | পাঠিকা |
| সম্পাদক | সম্পাদিকা | সাধক | সাধিকা |

## "ঙীপ্ প্রত্যয়"

১। ঋ- কারান্ত ও ন্ -কারান্ত শব্দের উত্তর স্ত্রীলিঙ্গো ঙীপ্ হয়। যেমন-

| **পুং** | **স্ত্রী** | **পুং** | **স্ত্রী** | **পুং** | **স্ত্রীলিঙ্গা** |
|---|---|---|---|---|---|
| দাতৃ | দাত্রী | কর্তৃ | কর্ত্রী | নেতৃ | নেত্রী |
| ধাতৃ | ধাত্রী | গুণিন্ | গুণিনী | শ্বন্ | শুনী |
| রাজন্ | রাজ্ঞী | মানিন্ | মানিনী | মেধাবিন্ | মেধাবিনী |

২০২

২। যজ্ঞফলের অংশভাগিনী হলে 'পতি' শব্দের 'ই' স্থানে ন্ এবং তারপর ঙীপ্ প্রত্যয় হয়। যেমন- পতিঃ – পত্নী।

৩। উ এবং ঋ ইৎ যায়, এরূপ প্রত্যয়ান্ত শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে ঙীপ্ হয়। মতুপ, ক্তবতু, ঈয়সুন্, প্রভৃতি প্রত্যয়ের উ- কার এবং 'শতৃ' প্রত্যয়ের ঋ-কার ইৎ যায়। যেমন-

| | | | | |
|---|---|---|---|---|
| মতুপ্– | শ্রীমৎ | শ্রীমতী, | বুদ্ধিমৎ | বুদ্ধিমতী |
| | জ্ঞাবনৎ | জ্ঞানবতী, | বলবৎ | বলবতী |
| ক্তবতু– | গতবৎ | গতবতী, | শ্রুতবৎ | শ্রুতবতী |
| ঈয়সুন্– | গরীয়ান্ | গরীয়সী, | লঘীয়ান্ | লঘীয়সী |
| শতৃ– | দদৎ | দদতী, | কুর্বৎ | কুর্বতী |

৪। ঙীপ্ প্রত্যয় হলে, ভ্বাদি ও দিবাদি গণীয় ধাতুর উত্তর যুক্ত শতৃ প্রত্যয়ে ন্-এর আগম হয় এবং ন্ পূর্ববর্তী ত-কারে মিলিত হয়। যেমন-

| | | |
|---|---|---|
| ভ্বাদিগণীয়– | ভবৎ (ভূ + শতৃ) | ভবন্তী |
| | ধাবৎ (ধাব্ + শতৃ) | ধাবন্তী |
| দিবাদিগণীয়– | দীব্যৎ (দিব্ + শতৃ) | দীব্যন্তী |
| | পশ্যৎ (দৃশ্ + শতৃ) | পশ্যন্তী |

## "ঙীষ্ প্রত্যয়"

১। জায়া অর্থে জাতিবাচক অ-কারান্ত শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে ঙীষ্ হয়। যেমন-

| | | |
|---|---|---|
| ব্রাহ্মণ | - | ব্রাহ্মণী |
| শূদ্র | - | শূদ্রী |
| গোপ | - | গোপী |
| বৈশ্য | - | বৈশ্যী |

২। ইন্দ্র, বরুণ, ভব, শর্ব, রুদ্র, মাতুল ও আচার্য শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে প্রথমে আনুক্ (আন্) আগম হয় ও পরে ঙীষ্ হয়। যেমন-

ইন্দ্র-ইন্দ্রানী (ইন্দ্র + আন্ = ইন্দ্রান্ , ইন্দ্রান্ + ঈ)

বরুণ-বরুণানী (বরুণ + আন্ = বরুণান্, বরুণান্ + ঈ)

ভব-ভবানী (ভব + আন্ = ভবান্, ভবান্ + ঈ)

শর্ব- শর্বাণী (শর্ব + আন্ = শর্বান্, শর্বান্ + ঈ)

রুদ্র- রুদ্রানী (রুদ্র + আন্ = রুদ্রান্, রুদ্রান্ + ঈ)

মাতুল- মাতুলানী (মাতুল + আন্ = মাতুলান্, মাতুলান্ + ঈ)

আচার্য- আচার্যাণী (আচার্য + আন্ = আচার্যান্, আচার্যান্ + ঈ)

৩। মহত্ত্ব বোঝাতে হিম ও অরণ্য শব্দের উত্তর আনুক্ ও ঙীষ্ হয়। যেমন-
হিম- হিমানী (হিম + আন্ + ঈ) -মহৎ হিমম্।
অরণ্য- অরণ্যানী (অরণ্য + আন্ + ঈ) - মহৎ অরণ্যম্।

৪। 'ষ' ইৎ যায় এরূপ প্রত্যয়ান্ত শব্দ এবং গৌর প্রভৃতি শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে ঙীষ হয়। যেমন-

| | | | |
|---|---|---|---|
| য ইৎ প্রত্যয়ান্ত শব্দ– | রজক | - | রজকী |
| | নর্তক | - | নর্তকী |
| গৌরাদি শব্দ– | গৌর | - | গৌরী |
| | সখা | - | সখী |
| | নট | - | নটী |
| | তরুণ | - | তরুণী |
| | মাতামহ | - | মাতামহী |

৫। ঙীষ্ যুক্ত হলে মৎস্য শব্দের য-কারের লোপ হয়। যেমন- মৎস্য-মৎসী।

৬। দেবতা বোঝালে 'সূর্য' শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে আপ্ হয়। যেমন- সূর্যস্য স্ত্রী = সূর্যা (দেবীস্ত্রী)। দেবতা না বোঝালে ঙীষ্ হয়। যেমন- সূর্যস্য স্ত্রী = সুরী (কুন্তী)।

৭। জায়া অর্থে আচার্য শব্দের উত্তর আনুক্ ও ঙীষ্ হয়। যেমন- আচার্যস্য জায়া = আচার্যাণী। কিন্তু স্বয়ং অধ্যাপিকা অর্থে 'আচার্য' শব্দের উত্তর টাপ্ হয়। যেমন- আচার্যা।

৮। লিপি অর্থে 'যবন' শব্দের উত্তর আনুক্ ও ঙীষ্ হয়। যেমন- যবনানাং লিপিঃ = যবনানী (যবন + আন্ + ঈ)। স্ত্রী অর্থে ঙীষ্ হয়। যেমন- যবন + ঙীষ্ = যবনী।

৯। স্থল, নীল, নাগ প্রভৃতি শব্দের উত্তর বিকল্পে ঙীষ্ ও টাপ্ হয় এবং পরস্পর অর্থের প্রভেদ ঘটে। যেমন-

| | |
|---|---|
| স্থল | - স্থলী -(স্থল + ঙীষ্) অকৃত্রিম ভূমি |
| | - স্থলা - (স্থল + টাপ্) কৃত্রিম ভূমি। |
| কবর | - কবরী (কবর + ঙীষ্) চুলে খোঁপা |
| | - কবরা (কবর + টাপ্) বিচিত্রা |
| নাগ | - নাগী (নাগ + ঙীষ্) হস্তিনী |
| | - নাগা (নাগ + টাপ্) সর্পী |
| কাল | - কালী (কাল + ঙীষ্) কৃষ্ণ বর্ণা |
| | - কালা (কাল + টাপ্) ওষধিবিশেষ |
| নীল | - নীলী (নীল + ঙীষ্) নীল রঙ, নীলগাছ |
| | - নীলা (নীল + টাপ্) নীল রঙে রঞ্জিতা শাড়ি। |

## "উঙ্ প্রত্যয়"

'শ্বশুর' শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে উঙ্ হয় এবং 'শ্বশুর' শব্দের উ-কার ও অ-কারের লোপ হয়। যেমন- শ্বশুর + উঙ্ = শ্বশ্রূ।

## অনুশীলনী

১। স্ত্রী প্রত্যয় কাকে বলে? উদাহরণ দিয়ে বুঝিয়ে দাও।

২। কয়েকটি টাপ্ প্রত্যয়ান্ত স্ত্রীলিঙ্গা পদের উদাহরণ দাও।

৩। ঙীপ্ প্রত্যয়ের সাহায্যে পাঁচটি স্ত্রীলিঙ্গা পদ গঠন কর।

৪। **লিঙ্গান্তর করঃ-**

সম্পাদিকা, কর্তৃ,সাধক, গুণিন্, দদতী, শ্রীমৎ, দীব্যৎ, মেধাবিনী, শ্বন্, ইন্দ্র, ভবানী, শ্বশুর, নটী, হিম।

৫। **অর্থগত পার্থক্য প্রদর্শন করঃ-**

| | | | | |
|---|---|---|---|---|
| কবরী | স্থলী | নীলী | কালী | সূর্যা |
| কবরা | স্থলা | নীলা | কালা | সুরী |

৬। **নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ**

(ক) টাপ্ কোন্ প্রত্যয়?

(খ) গরীয়ান্ শব্দের স্ত্রীলিঙ্গা কি?

(গ) মহত্ত্ব বোঝাতে 'অরণ্য' শব্দের উত্তর কি হয়?

(ঘ) 'যবনানী' শব্দের সংস্কৃত অর্থ কি?

(ঙ) 'শ্বশুর' শব্দের উত্তর স্ত্রীলিঙ্গো কোন্ প্রত্যয় হয়?

(চ) কোন্ প্রত্যয় ব্যবহার করে গৌর শব্দের স্ত্রীলিঙ্গা করা হয়?

(ছ) 'মাতুল' শব্দের স্ত্রীলিঙ্গা কি?

৭। **সঠিক উত্তরটির পাশে টিক্ (✓) চিহ্ন দাও ঃ**

(ক) **'গোপ' শব্দের স্ত্রীলিঙ্গা**

(১) গোপা (২) গোপিনী

(৩) গোপী (৪) গোপি।

(খ) **'ভবৎ' শব্দের স্ত্রীলিঙ্গা-**

(১) ভবন্তী (২) ভবন্তি

(৩) ভবতি (৪) ভবতী।

(গ) **'ঙীপ্' একটি-**

(১) সন্ প্রত্যয় (২) কৃৎ প্রত্যয়

(৩) তদ্ধিত প্রত্যয় (৪) স্ত্রী প্রত্যয়।

(ঘ) **'আচার্যা' শব্দের অর্থ-**

(১) আচার্যের পত্নী (২) স্বয়ম্ অধ্যাপিকা

(৩) আচার্যের কন্যা (৪) আচার্যের ভগ্নী।

(ঙ) **'মৎস্য' শব্দের স্ত্রীলিঙ্গা-**

(১) মৎস্যা (২) মৎসী

(৩) মৎসী (৪) মৎসি।

## দ্বাদশ পাঠ

# উপসর্গ

উপসর্গ শব্দটি উপ-পূর্বক সৃজ্ ধাতু ও ঘঞ্ প্রত্যয়যোগে গঠিত। সৃজ্-ধাতুর অর্থ সৃষ্টি করা। সুতরাং উপসর্গ শব্দের ব্যুপত্তিগত অর্থ হল যা বিবিধ অর্থের সৃষ্টি করে। পাণিনি বলেন, "উপসর্গাঃ ক্রিয়াযোগে" -যে সমস্ত অব্যয়শব্দ ধাতুর সঙ্গে যুক্ত হয়ে ক্রিয়াপদ গঠন করে, তাদের উপসর্গ বলা হয়। যেমন- প্র-√ভূ + লট্ তি = প্রভবতি। বি- √নশ্ + লট্ তি = বিনশ্যতি। সম্- √হৃ + লট্ তি = সংহরতি (সম্ + হরতি)

**উপসর্গের কার্যাবলি** ঃ উপসর্গ ধাতুর সঙ্গে যুক্ত হয়ে ধাতুর অর্থের পরিবর্তন সাধন করে। যেমন- হৃ-ধাতুর অর্থ 'হরণ করা'। কিন্তু প্র-পূর্বক হৃ- ধাতুর অর্থ 'প্রহার করা'। গম্ -ধাতুর অর্থ 'গমন করা'; কিন্তু অনু-পূর্বক গম্ -ধাতুর অর্থ 'অনুগমন করা'। এ সম্পর্কে একটি কারিকা রয়েছে-

"উপসর্গেণ ধাত্বর্থো বলাদন্যত্র নীয়তে।

প্রহারাহার -সংহার -বিহার -পরিহারবৎ॥"

প্রহার, আহার, সংহার, বিহার ও পরিহার -এর মত উপসর্গ বলপূর্বক ধাতুর অর্থ অন্যত্র নিয়ে যায়।

উপর্সগ অনেক সময় ধাতুর অর্থের পরিবর্তন সাধন না করে ধাতুর অর্থে অনুগমন করে। যেমন- বসতি-বাস করে। নিবসতি -বাস করে। উপসর্গ কখনও কখনও ধাতুর অর্থকে বিশেষিত করে। যেমন- নমতি-নত হয়। প্রণমতি -প্রকৃষ্টরূপে নত হয়। উপসর্গের এ সকল বৈশিষ্ট্য পর্যালোচনা করে বৈয়াকরণগণ একটি কারিকা প্রণয়ন করেছেন-

"ধাত্বর্থং বাধতে কৃচিৎ কৃচিত্তমনুবর্ততে।

তমেব বিশিনষ্ট্যন্য উপসর্গগতিস্ত্রিধা॥"

-কখনও কখনও উপসর্গ ধাতুর অর্থের পরিবর্তন সাধন করে এবং কখনও কখনও ধাতুর অর্থের অনুসরণ করে এবং কখনও বা ধাতুর অর্থকে বিশেষভাবে প্রকাশ করে।

**উপসর্গের সংখ্যা** ঃ উপসর্গ ২০টি- প্র, উপ, অপ, অব, আ, পরা, বি, নি, সু, উৎ, অতি, প্রতি, পরি, অপি, অভি, অধি, অনু, নিঃ, দুঃ ও সম্।

## অনুশীলনী

১। উপসর্গ কাকে বলে? উদাহরণ দাও।

২। উপসর্গের কার্যাবলি লেখ।

৩। উপসর্গ কয়টি ও কি কি ?

২০২১

৪। **নিচের প্রশ্নগুলোর উত্তর দাওঃ-**

(ক) উপসর্গ শব্দটি কিভাবে গঠিত?

(খ) সৃজ্ ধাতুর অর্থ কি?

(গ) উপসর্গ শব্দের ব্যুৎপত্তিগত অর্থ কি?

(ঘ) প্র -পূর্বক হৃ-ধাতুর অর্থ কি?

(ঙ) 'বিহার' শব্দে উপসর্গ কোন্‌টি?

৫। **সঠিক উত্তরটির পাশে টিক (✓) চিহ্ন দাওঃ-**

**(ক) গম্ - ধাতুর অর্থ**

(১) দর্শন করা (২) গমন করা

(৩) শ্রবণ করা (৪) পাঠ করা।

**(খ) হৃ -ধাতুর অর্থ**

(১) হরণ করা (২) কূজন করা

(৩) শ্রবণ করা (৪) মনন করা।

**(গ) 'প্রহরতি' পদে 'প্র' একটি-**

(১) . অনুসর্গ (২) উপসর্গ

(৩) নিপাত (৪) সুপ্।

**(ঘ) 'বসতি' ক্রিয়াপদের অর্থ-**

(১) উপবাস করে (২) অধিবাস করে

(৩) উপহাস করে (৪) বাস করে।

**(ঙ) উপসর্গের সংখ্যা-**

(১) বিশ (২) পঁচিশ

(৩) ত্রিশ (৪) তেত্রিশ।

## ত্রয়োদশ পাঠ

# বাচ্য প্রকরণ

অহং চন্দ্রং পশ্যামি।

ময়া চন্দ্রঃ দৃশ্যতে।

উপরের দুটো বাক্যের বক্তব্য বিষয় এক। কিন্তু বাক্য দুটোর প্রকাশভঙ্গি পৃথক।

বাক্যের এরূপ বিভিন্ন প্রকাশ ভঙ্গিকে বাচ্য বলা হয়। সংস্কৃতে বাচ্য চার প্রকার–

১। কর্তৃবাচ্য ২। কর্মবাচ্য ৩। ভাববাচ্য ও ৪। কর্মকর্তৃবাচ্য।

## কর্তৃবাচ্য

বাক্যের যে রীতিতে কর্তার কথাই প্রধানভাবে বলা হয়, তাকে কর্তৃবাচ্য বলে। এই বাচ্যে কর্তৃকারকে প্রথমা বিভক্তি ও কর্মকারকে দ্বিতীয়া বিভক্তি হয় এবং ক্রিয়া কর্তার অধীন হয়, অর্থাৎ কর্তায় যে পুরুষ ও যে বচন হয়, ক্রিয়ায়ও সেই পুরুষ ও সেই বচন হয়ে থাকে।

নিচের শ্লোকটি মুখস্থ করলে কথাগুলো সহজে মনে থাকবে-

"লক্ষণং কর্তৃবাচ্যস্য প্রথমা কর্তৃকারকে।

দ্বিতীয়ান্তং ভবেৎ কর্ম কর্ত্রধীনং ক্রিয়াপদম্॥"

যেমন- পুরুষভেদে– অহং চন্দ্রং পশ্যামি।

ত্বং চন্দ্রং পশ্যসি।

স চন্দ্রং পশ্যতি।

বচনভেদে– বালকঃ পুস্তকং পঠতি।

বালকৌ পুস্তকে পঠতঃ।

বালকাঃ পুস্তকানি পঠন্তি।

## কর্মবাচ্য

বাক্যের যে রীতিতে কর্মের প্রাধান্য থাকে তাকে কর্মবাচ্য বলে।

কর্মবাচ্যে কর্তায় তৃতীয়া ও কর্মে প্রথমা বিভক্তি হয় এবং কর্ম অনুসারে ক্রিয়াপদ গঠিত হয়। অর্থাৎ কর্ম যে পুরুষ ও যে বচনের হয়, ক্রিয়াও সেই পুরুষ ও সেই বচনের হয়ে থাকে। এ বাচ্যে সকল ধাতুই আত্মনেপদী মনে রাখতে হবে-

"কর্মবাচ্যে প্রয়োগে তু তৃতীয়া কর্তৃকারকে।

প্রথমান্তং ভবেৎ কর্ম কর্মাধীনং ক্রিয়াপদম্॥"

যেমন-

পুরুষভেদে– তেন অহং দৃশ্যে।
তেন ত্বং দৃশ্যসে।
ময়া স দৃশ্যতে।

বচনভেদে– ময়া বালকঃ দৃশ্যতে।
ময়া বালকৌ দৃশ্যেতে।
ময়া বালকাঃ দৃশ্যন্তে।

## ভাববাচ্য

**যে বাচ্যে ক্রিয়ার প্রাধান্য থাকে তাকে ভাববাচ্য বলে।** এই বাচ্যে কর্তৃকারকে তৃতীয়া বিভক্তি হয়, কর্ম থাকে **না এবং ক্রিয়াপদ প্রথম পুরুষ ও এক বচনান্ত হয়।** কর্মবাচ্যের মত লট্ প্রভৃতি চার বিভক্তিতে ধাতুর উত্তর 'য'হয়।

স্মরণ রাখতে হবে-

"ভাববাচ্যে কর্মাভাবস্তৃতীয়া কর্তৃকারকে।
প্রথম-পুরুষস্যৈকবচনং স্যাৎ ক্রিয়াপদে॥"

যেমন- শিশুনা শয্যতে।

বালকৈঃ হস্যতে।

## কর্মকর্তৃবাচ্য

**যে বাচ্যে কর্তার নিজগুণেই যেন আপনা থেকে কাজ হচ্ছে** এরূপ বোঝায়, তাকে কর্মকর্তৃবাচ্য বলা হয়।

**এ বাচ্যে ক্রিয়াটি সকর্মক হলেও অকর্মকরূপে ব্যবহৃত হয়,** ধাতু আত্মনেপদী হয় এবং কর্মপদ কর্তৃপদে পরিণত হয়।

যেমন- ভিদ্যতে বৃক্ষঃ।

এখানে বৃক্ষটি আপনা আপনিই ভেঙে যাচ্ছে এরূপ বোঝায়।

অনুরূপ উদাহরণঃ

ছিদ্যতে বস্ত্রম্।
পচ্যতে ওদনঃ
ভিদ্যতে হৃদয়গ্রন্থিঃ।

## বাচ্য পরিবর্তন

**অর্থের পরিবর্তন না ঘটিয়ে এক বাচ্যের বাক্যকে অন্য বাচ্যে** রূপান্তরিত করার নাম বাচ্য পরিবর্তন।

**মনে রাখবে-**

১। কর্তৃবাচ্যের বাক্যে যদি কর্ম থাকে, তবেই **তাকে কর্মবাচ্যে রূপান্তরিত করা যায়। নতুবা কর্তৃবাচ্যকে** ভাববাচ্যে পরিণত করা চলে।

২। কর্মবাচ্যে ও ভাববাচ্যের বাক্যকে কর্তৃবাচ্যে **পরিণত করা যায়।**

৩। ক্রিয়া সকর্মক হলেও যদি কর্ম না থাকে, তবে **সেই বাক্যকে ভাববাচ্যে পরিণত করা চলে।**

## বাচ্য পরিবর্তনের সাধারণ নিয়ম

### কর্তৃবাচ্য

১। কর্তায় প্রথমা।

২। কর্তার বিশেষণে প্রথমা।

৩। কর্মে দ্বিতীয়া।

৪। কর্মের বিশেষণে দ্বিতীয়া।

৫। কর্তা অনুযায়ী ক্রিয়া।

### কর্মবাচ্য

১। কর্তায় তৃতীয়া।

২। কর্তার বিশেষণে তৃতীয়া।

৩। কর্মে প্রথমা।

৪। কর্মের বিশেষণে প্রথমা।

৫। কর্ম অনুযায়ী ক্রিয়া।

লট্ লোট্ প্রভৃতি চারটি বিভক্তিতে 'য' হয়। ধাতু **আত্মনেপদী হয়।**

### ভাববাচ্য

১। কর্তায় তৃতীয়া।

২। ক্রিয়া প্রথম পুরুষের একবচন, আত্মনেপদী এবং **লট্ প্রভৃতি চার বিভক্তিতে 'য' হয়।**

### বাচ্য পরিবর্তনের আদর্শ

কর্তৃবাচ্য— স চন্দ্রং পশ্যতি।

কর্মবাচ্য— তেন চন্দ্রঃ দৃশ্যতে।

কর্তৃবাচ্য— বৃদ্ধঃ ব্রাহ্মণঃ বেদং পঠতি।

২০২২ কর্মবাচ্য— বৃদ্ধেন ব্রাহ্মণেন বেদঃ পঠ্যতে।

কর্তৃবাচ্য— ধর্মঃ রক্ষতি ধার্মিকম্।

কর্মবাচ্য— ধর্মেণ ধার্মিকঃ রক্ষ্যতে।

কর্তৃবাচ্য— স মৃগং পশ্যতি।

কর্মবাচ্য— তেন মৃগঃ দৃশ্যতে।

কর্তৃবাচ্য— ত্বং মৃগৌ পশ্যসি।

কর্মবাচ্য— ত্বয়া মৃগৌ দৃশ্যেতে।

কর্তৃবাচ্য— অহং মৃগান্ পশ্যামি।

কর্মবাচ্য— ময়া মৃগাঃ দৃশ্যন্তে।

কর্তৃবাচ্য— তে বনে তিষ্ঠন্তি।

ভাববাচ্য— তৈঃ বনে স্থীয়তে।

কর্তৃবাচ্য— হৃষ্টাঃ শিশবঃ হসন্তি।

ভাববাচ্য— হৃষ্টৈঃ শিশুভিঃ হস্যতে।

কর্তৃবাচ্য— অহং তিষ্ঠামি।

ভাববাচ্য— ময়া স্থীয়তে।

## অনুশীলনী

১। বাচ্য কাকে বলে? উদাহরণের সাহায্যে বুঝিয়ে দাও।

২। কর্তৃবাচ্যের বৈশিষ্ট্য লেখ এবং প্রাসঙ্গিক সংস্কৃত শ্লোকটি উদ্ধৃত কর।

৩। কর্মবাচ্য কাকে বলে? কর্মবাচ্যের বৈশিষ্ট্য সম্পর্কিত শ্লোকটি উদ্ধৃত কর।

৪। ভাববাচ্য কাকে বলে? উদাহরণের সাহায্যে বুঝিয়ে দাও।

৫। উদাহরণের সাহায্যে কর্মকর্তৃবাচ্যের লক্ষণ বুঝিয়ে বল।

৬। বাচ্য পরিবর্তনের সাধারণ নিয়মগুলো উদাহরণ সহ লেখ।

৭। বাচ্য পরিবর্তন কাকে বলে?

৮। **নিচের বাক্যগুলোর বাচ্য নির্ণয় করঃ**

(ক) ময়া স্থীয়তে।

(খ) বয়ং যুষ্মান্ পশ্যামঃ।

(গ) হৃষ্টৈঃ শিশুভিঃ হস্যতে।

(ঘ) ভিদ্যতে হৃদয়গ্রন্থিঃ।

(ঙ) ধর্মেণ ধার্মিকঃ রক্ষ্যতে।

৯। **বাচ্যান্তর কর ঃ-**

(ক) অহং চন্দ্রং পশ্যামি।
(খ) স মাম্ অপশ্যৎ।
(গ) ময়া মৃগাঃ দৃশ্যন্তে।
(ঘ) তে বনে তিষ্ঠন্তি।
(ঙ) ত্বয়া মৃগৌ দৃশ্যেতে।

১০। **নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ-**

(ক) বাক্যের বিভিন্ন প্রকাশভঙ্গিকে কি বলে?
(খ) কর্তৃবাচ্যে কর্তায় কোন্ বিভক্তি হয়?
(গ) কর্মবাচ্যে কর্মে কোন্ বিভক্তি হয়?
(ঘ) ভাববাচ্যে কর্তৃকারকে কোন্ বিভক্তি হয়?
(ঙ) কোন্ বাচ্যে ক্রিয়ার প্রাধান্য থাকে?

১১। **সঠিক উত্তরটি লিখ ঃ**

**(ক) কর্তৃবাচ্যে কর্মকারকে হয়-**

(১) দ্বিতীয়া বিভক্তি (২) তৃতীয়া বিভক্তি
(৩) প্রথমা বিভক্তি (৪) পঞ্চমী বিভক্তি।

**(খ) কর্মবাচ্যে কর্তায় হয়-**

(১) প্রথমা বিভক্তি (২) তৃতীয়া বিভক্তি
(৩) পঞ্চমী বিভক্তি (৪) ষষ্ঠী বিভক্তি।

**(গ) কর্তৃবাচ্যে কর্মের বিশেষণে হয়-**

(১) তৃতীয়া বিভক্তি (২) দ্বিতীয়া বিভক্তি
(৩) পঞ্চমী বিভক্তি (৪) চতুর্থী বিভক্তি।

**(ঘ) 'তেন মৃগঃ দৃশ্যতে' বাক্যটি-**

(১) ভাববাচ্যের (২) কর্তৃবাচ্যের
(৩) কর্মবাচ্যের (৪) কর্মকর্তৃবাচ্যের।

**(ঙ) 'ময়া অত্র স্থীয়তে' বাক্যটি-**

(১) ভাববাচ্যের (২) কর্তৃবাচ্যের
(৩) কর্মবাচ্যের (৪) কর্মকর্তৃবাচ্যের।

## চতুর্দশ পাঠ

# বিশেষণের অতিশায়ন

রামঃ শ্যামাৎ বলবত্তরঃ।
সিংহঃ পশুষু বলিষ্ঠঃ।
অমলঃ বিমলাৎ কনীয়ান্।
মদনঃ ভ্রাতৃষু কনিষ্ঠঃ।

উপরে প্রদত্ত বাক্যগুলো লক্ষ্য কর। প্রথম উদাহরণে রামের সঙ্গে শ্যামের তুলনায় রামের উৎকর্ষ এবং তৃতীয় উদাহরণে অমলের সঙ্গে বিমলের তুলনায় অমলের অপকর্ষ প্রকাশিত হয়েছে। দ্বিতীয় উদাহরণে পশুদের সঙ্গে সিংহের উৎকর্ষ এবং চতুর্থ উদাহরণে ভ্রাতাদের সঙ্গে তুলনায় মদনের অপকর্ষ প্রকাশ পেয়েছে। এরূপ- কোন বিশেষণের দ্বারা দুজনের মধ্যে একের কিংবা বহুর মধ্যে একের উৎকর্ষ বা অপকর্ষ প্রকাশ করাকে বিশেষণের অতিশায়ন বলা হয়। কেউ কেউ একে বিশেষণের তারতম্য বলে থাকেন।

দুজনের মধ্যে তুলনা বোঝালে বিশেষণের উত্তর 'তরপ্' ও 'ঈয়সুন্' প্রত্যয় হয়। তরপ্ প্রত্যয়ের 'তরপ্' এবং 'ঈয়সুন্' প্রত্যয়ের 'ঈয়স্' বিশেষণ পদের সঙ্গে যুক্ত হয়। যেমন-

অয়ম্ অনয়োঃ অতিশয়েন প্রিয়ঃ = প্রিয়তরঃ (প্রিয় + তরপ্)।

প্রেয়ান্ (প্রিয় + ঈয়স্ = প্রেয়স্ প্রথমার একবচন)

বহুর মধ্যে তুলনা বোঝালে বিশেষণের উত্তর তমপ্ (তম) বা ইষ্ঠন্ (ইষ্ঠ) প্রত্যয় যুক্ত হয়। যেমন- অয়ম্ এষাম্ অতিশয়েন প্রিয়ঃ = প্রিয়তমঃ (প্রিয় + তম)। প্রেষ্ঠঃ (প্রিয় + ইষ্ঠ)।

### মনে রাখবে-

ঈয়সুন্ ও ইষ্ঠন্ প্রত্যয় যুক্ত হলে অধিকাংশ ক্ষেত্রেই শব্দ নতুন রূপ ধারণ করে। যেমন-

| | | |
|---|---|---|
| উরু | বরীয়স্ | বরিষ্ঠ |
| দীর্ঘ | দ্রাঘীয়স্ | দ্রাঘিষ্ঠ |

### বিশেষণের অতিশায়নবোধক শব্দের তালিকা

| বিশেষণ | ঈয়েসুন্ বা তরপ্ প্রত্যয়ান্ত শব্দ | ইষ্ঠন্ বা তমপ্ প্রত্যয়ান্ত শব্দ |
|---|---|---|
| অন্তিক (নিকট) | নেদীয়স্ | নেদিষ্ঠ |
| অল্প | অল্পীয়স্, অল্পতর | অল্পিষ্ঠ, অল্পতম |

| | | |
|---|---|---|
| কৃশ | ক্রশীয়স্, কৃশতর | ক্রশিষ্ঠ, কৃশতম |
| ক্ষিপ্র (বেগবান) | ক্ষেপীয়স্, ক্ষিপ্রতর | ক্ষেপিষ্ঠ, ক্ষিপ্রতম |
| ক্ষুদ্র | ক্ষোদীয়স্,ক্ষুদ্রতর | ক্ষোদিষ্ঠ, ক্ষুদ্রতম |
| গুরু | গরীয়স্, গুরুতর | গরিষ্ঠ, গুরুতম |
| দৃঢ় (কঠিন) | দ্রঢ়ীয়স্, দৃঢ়ব্ | দ্রঢ়িষ্ঠ, দৃঢ়তম |
| পটু (দক্ষ) | পটীয়স্, পটুতর | পটিষ্ঠ, পটুতম |
| পৃথু (বৃহৎ, স্থূল) | প্রথীয়স্ | প্রথিষ্ঠ |
| প্রশস্য (প্রশংসনীয়) | শ্রেয়স্, জ্যায়স্, | শ্রেষ্ঠ, জ্যেষ্ঠ |
| প্রিয় | প্রেয়স্, প্রিয়তর | প্রেষ্ঠ, প্রিয়তম |
| বহু | ভূয়স্, বহুতর | ভূয়িষ্ঠ, বহুতম |
| বহুল | বংহীয়স্ | বংহিষ্ঠ |
| মহৎ | মহীয়স্, মহত্তর | মহিষ্ঠ, মহত্তম |
| মৃদু | ম্রদীয়স্,মৃদুতর | ম্রদিষ্ঠ, মৃদুতম |
| যুবন্ | যবীয়স্, কনীয়স্ | যবিষ্ঠ, কনিষ্ঠ |
| লঘু | লঘীয়স্, লঘুতর | লঘিষ্ঠ, লঘুতম |
| বাঢ় (অধিক) | সাধীয়স্ | সাধিষ্ঠ |
| বৃদ্ধ | বর্ষীয়স্, জ্যায়স্ | বর্ষিষ্ঠ, জ্যেষ্ঠ |
| স্থূল | স্থবীয়স্ | স্থেষ্ঠ |
| হ্রস্ব (খর্ব, ক্ষুদ্র) | হ্রসীয়স্ | হ্রসিষ্ঠ |

## অনুশীলনী

১। বিশেষণের অতিশায়ন বলতে কি বোঝায়? উদাহরণের সাহায্যে বুঝিয়ে দাও।

২। তরপ্ ও ঈয়সুন্ প্রত্যয় কোথায় ব্যবহৃত হয়? উদাহরণ দাও।

৩। তমপ্ ও ইষ্ঠন্ প্রত্যয়ের ব্যবহার উদাহরণসহ আলোচনা কর।

**৪। শব্দ গঠন করঃ-**

ক্ষিপ্র + ঈয়সুন্।
মৃদু + ঈয়সুন্।
বৃদ্ধ + ঈয়সুন্।
বলবৎ + তমপ্।

দীর্ঘ + ইষ্ঠন্।
অন্তিক + ইষ্ঠন্।
স্থূল + ইষ্ঠন্।
বহু + ইষ্ঠন্।
মহৎ + তমপ্।

২০২২

**৫। এক শব্দে প্রকাশ কর ঃ**

(ক) অয়ম্ অনয়োঃ অতিশয়েন প্রিয়ঃ।

(খ) অয়ম্ এতেষাম্ অতিশয়েন দীর্ঘঃ

(গ) অয়ম্ অনয়োঃ অতিশয়েন হ্রস্বঃ।

(ঘ) অয়ম্ অনয়োঃ অতিশয়েন দৃঢ়ঃ।

**৬। নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ**

(ক) বিশেষণের উত্তর কখন তরপ্ প্রত্যয় হয়?

(খ) বহুর মধ্যে তুলনা বোঝালে বিশেষণের উত্তর কি প্রত্যয় হয়?

(গ) 'উরু' শব্দের সঙ্গে ঈয়সুন্ প্রত্যয় যোগ করলে কি হয়?

(ঘ) গুরু শব্দের সঙ্গে ইষ্ঠন্ প্রত্যয় যোগ করলে কি হয়?

(ঙ) বিশেষণের অতিশায়নের অন্য নাম কি?

**৭। সঠিক উত্তরটির পাশে টিক (✓) চিহ্ন দাও ঃ-**

**(ক) অন্তিক + ইষ্ঠন্ =**

(১) নদীষ্ঠ (২) নদিষ্ঠ

(৩) নেদিষ্ঠ (৪) নাদিষ্ঠ।

**(খ) ক্ষুদ্র + ঈয়সুন্ =**

(১) ক্ষুদিয়স্ (২) ক্ষোদীয়স্

(৩) ক্ষাদিয়স্ (৪) ক্ষোদিয়স্।

**(গ) গুরু + ইষ্ঠন্ =**

(১) গরিষ্ঠ (২) গরীষ্ঠ

(৩) গারিষ্ঠ (৪) গারীষ্ঠ।

**(ঘ) অল্প + ঈয়সুন্ =**

(১) অল্পিয়স্ (২) অল্পীয়স্

(৩) আল্পীয়স্ (৪) আল্পিয়স্।

**(ঙ) পটু + ইষ্ঠন্ =**

(১) পুটিষ্ঠ (২) পাটিষ্ঠ

(৩) পূটিষ্ঠ (৪) পটিষ্ঠ

পঞ্চদশ পাঠ

# কারক ও বিভক্তি

## (ক) কারক

কৃ-ধাতু ও ণক্ প্রত্যয়যোগে কারক শব্দটি নিষ্পন্ন। কৃ-ধাতুর অর্থ 'করা'। সুতরাং কারক শব্দটির ব্যুৎপত্তিগত অর্থ 'যা ক্রিয়া নিষ্পন্ন করে' । ক্রিয়া বা কার্য সম্পাদনের ব্যাপারে কোন না কোনভাবে সাহায্য করাই কারকের কাজ। সুতরাং বলা হয়, 'ক্রিয়ান্বয়ি কারকম্'। ক্রিয়ার সঙ্গে যে যে পদের অন্বয় বা সম্বন্ধ থাকে, তাদের কারক বলা হয়। যেমন- তীর্থক্ষেত্রে রাজা স্বহস্তেন কোষাৎ দরিদ্রায় ধনং যচ্ছতি (তীর্থক্ষেত্রে রাজা স্বহস্তে কোষাগার থেকে দরিদ্রকে ধন দান করছেন)।

কঃ যচ্ছতি (কে দিচ্ছেন) ? -রাজা (কর্তৃকারক),

কিং যচ্ছতি (কি দিচ্ছেন)? ধনম্ (কর্মকারক),

কেন যচ্ছতি (কিসের দ্বারা দিচ্ছেন) ? -স্বহস্তেন (করণকারক),

কস্মৈ যচ্ছতি (কাকে দিচ্ছেন)? -দরিদ্রায় (সম্প্রদান কারক),

কস্মাৎ যচ্ছতি (কোথা থেকে দিচ্ছেন)? -কোষাৎ (অপাদান কারক),

কুত্র যচ্ছতি (কোথায় দিচ্ছেন)? -তীর্থক্ষেত্রে (অধিকরণকারক)।

এভাবে যচ্ছতি ক্রিয়াপদের সঙ্গে বাক্যস্থ অন্য সকল পদের সম্বন্ধ আছে। সুতরাং এরা প্রত্যেকেই কারক।

**কারকের প্রকারভেদ ঃ**

কারক ছয় প্রকার (ষট্ কারকাণি)- কর্তৃকারক, কর্মকারক, করণকারক, সম্প্রদানকারক, অপাদানকারক ও অধিকরণকারক।

### ১। কর্তৃকারক

'করোতি ইতি কর্তা' -যে কোন কাজ করে সেই কর্তা । কর্তাকেই বলা হয় কর্তৃকারক। ক্রিয়া সম্পাদনের ব্যাপারে কর্তৃকারকের মুখ্য ভূমিকা থাকে। 'স্বতন্ত্রঃ কর্তা' –যে নিজে ক্রিয়া সম্পন্ন করে, তাকে কর্তৃকারক বলে। যেমন- **শিশুঃ** হসতি। **মেঘঃ** গর্জতি। **ময়ূরাঃ** নৃত্যন্তি।

### ২। কর্মকারক

ক্রিয়া দ্বারা কর্তা যাকে বা যে বস্তুকে প্রধানভাবে পেতে চান, তাকে কর্মকারক বলে। সাধারণত ক্রিয়াপদকে 'কি' বা 'কাকে' দিয়ে প্রশ্ন করে যে উত্তর পাওয়া যায়, তাকে কর্মকারক বলা হয়। যেমন- অহং চন্দ্রং পশ্যামি -আমি চাঁদ দেখছি। যদি প্রশ্ন করা হয় 'কি দেখছি'? তাহলে উত্তর হবে 'চাঁদ'। সুতরাং 'চন্দ্রং' কর্মকারক। স

মাং জানাতি –সে আমাকে জানে। যদি প্রশ্ন করা হয় 'কাকে জানে'? তাহলে উত্তর হবে আমাকে। সুতরাং 'মাং' কর্মকারক।

## ৩। করণকারক

হস্তেন গৃহ্ণাতি বালিকা। সঃ চক্ষুষা পশ্যতি।

উপরে প্রদত্ত উদাহরণ দুটি লক্ষ্য কর। প্রথম উদাহরণে কর্তা **'বালিকা'** গ্রহক্রিয়া সম্পন্ন করছে 'হস্তেন' (হাত দিয়ে)। দ্বিতীয় উদাহরণ 'সঃ' এই কর্তা দর্শন ক্রিয়া সম্পাদন করছে **'চক্ষুষা'** (চোখ দিয়ে)

এরূপভাবে–

কর্তা যার সাহায্যে ক্রিয়া সম্পাদন করে, তাকে করণকারক বলা হয়।

## ৪। সম্প্রদানকারক

রাজা **দরিদ্রায়** ধনং দদাতি। মাতা **ভিক্ষুকায়** অন্নং যচ্ছতি।

উপরের দুটি উদাহরণের মধ্যে প্রথম উদাহরণে রাজা 'দরিদ্রায়' (দরিদ্রকে) স্বত্ব ত্যাগ করে ধন দান করছেন এবং মাতা 'ভিক্ষুকায়' স্বত্ব ত্যাগ করে দান করছেন অন্ন । এরূপভাবে–

যাকে স্বত্ব ত্যাগ করে কোন কিছু দান করা হয়, তাকে সম্প্রদানকারক বলে।

## ৫। অপাদানকারক

বৃক্ষাৎ পত্রাণি পতন্তি। **জলাৎ** উত্তিষ্ঠতি বালিকা।

উপরের প্রথম উদাহরণে **'বৃক্ষাৎ'** (বৃক্ষ থেকে) পাতাগুলো পড়ছে, কিন্তু বৃক্ষ স্থির হয়ে দাঁড়িয়ে আছে। দ্বিতীয় উদাহরণে বালিকা **'জলাৎ'** (জল থেকে) উঠছে, কিন্তু জল স্থির হয়ে আছে। এরূপভাবে–

একটি বস্তু থেকে অন্য একটি বস্তু পৃথক হওয়ার পর যে বস্তুটি স্থির থাকে, তাকে অপাদান কারক বলে।

## ৬। অধিকরণকারক

জলে মৎস্যাঃ নিবসন্তি। **বসন্তে** কোকিলাঃ কূজন্তি। পাণিনিঃ **ব্যাকরণে** নিপুণঃ।

উপরে তিনটি উদাহরণ প্রদত্ত হয়েছে। প্রথম উদাহরণে 'মৎস্যাঃ' কর্তা এবং 'নিবসন্তি' ক্রিয়া। যদি প্রশ্ন করা হয় 'মৎস্যাঃ কুত্র নিবসন্তি' (মাছগুলো কোথায় বাস করে), তবে উত্তর হবে **'জলে'** দ্বিতীয় উদাহরণ 'কোকিলাঃ' কর্তা এবং 'কূজন্তি' ক্রিয়া। যদি প্রশ্ন করা হয় 'কদা কোকিলাঃ কূজন্তি' (কোকিলগুলো কখন কূজন করে), তাহলে উত্তর হবে **'বসন্তে'**। তৃতীয় উদাহরণে যদি প্রশ্ন করা হয় 'পাণিনিঃ কস্মিন্ বিষয়ে নিপুণঃ), (পাণিনি কোন্ বিষয়ে নিপুণ), তাহলে উত্তর পাওয়া যাবে **'ব্যাকরণে'**। এরূপভাবে-

যে স্থানে, যে কালে ও যে বিষয়ে ক্রিয়া সম্পন্ন হয়, তাকে অধিকরণ কারক বলে।

## (খ) বিভক্তি

বিভক্তি সাত প্রকার -প্রথমা, দ্বিতীয়া, তৃতীয়া, চতুর্থী, পঞ্চমী, ষষ্ঠী ও সপ্তমী।

### প্রথমা বিভক্তি

নিম্নলিখিত স্থলে প্রথমা বিভক্তি হয়ঃ

১। যা ধাতুও নয়, প্রত্যয়ও নয়, অথচ যার অর্থ আছে, তাকে প্রাতিপদিকার্থ বলা হয়। প্রাতিপদিকার্থে প্রথমা বিভক্তি হয়। যেমন- বৃক্ষঃ, পুষ্পম্, লতা, পত্রম্, ইত্যাদি।

২। কর্তৃবাচ্যে কর্তৃকারকে প্রথমা বিভক্তি হয়। যেমন- **বালকঃ** পঠতি। **শিশুঃ** রোদিতি।

৩। কর্মবাচ্যে কর্মকারকে প্রথমা বিভক্তি হয়। যেমন- বালকেন **চন্দ্রো** দৃশ্যতে। ছাত্রেণ **পুস্তকং** পঠ্যতে।

৪। সম্বোধনে প্রথমা বিভক্তি হয়। যেমন- শৃনু রে **পান্থ**! ভো **রাজন্**!

৫। ইতি, নাম প্রভৃতি অব্যয় যোগে প্রথমা বিভক্তি হয়। যেমন- ত্বাং **পণ্ডিত** ইতি জানামি। **দশরথো** নাম রাজা আসীৎ।

### দ্বিতীয়া বিভক্তি

**নিম্নলিখিত স্থলে দ্বিতীয়া বিভক্তি হয়ঃ-**

১। কর্মকারকে দ্বিতীয়া বিভক্তি হয়। যেমন- অহং **রামায়ণং** পঠামি। বালকঃ **চন্দ্রং** পশ্যতি।

২। ক্রিয়াবিশেষণে দ্বিতীয়া বিভক্তি হয়। যেমন- কোকিলঃ **মধুরং** কূজতি। অশ্বঃ **দ্রুতং** ধাবতি।

৩। অত্যন্তসংযোগ অর্থাৎ ব্যাপ্তি বোঝালে কালবাচক ও পথবাচক শব্দের উত্তর দ্বিতীয়া বিভক্তি হয়। একে সংক্ষেপে বলা হয় ব্যাপ্ত্যর্থে দ্বিতীয়া।

(ক) কালবাচক শব্দের উত্তর- স **মাসং** ব্যাকরণং পঠতি। ছাত্রো **বর্ষং** ক্যব্যম্ অধীতে।

(খ) পথবাচক শব্দের উত্তর- গিরিঃ **ক্রোশং** তিষ্ঠতি। **যোজনং** হিমালয়তিষ্ঠতি।

৪। উভয়তঃ, সর্বতঃ, ধিক্, যাবৎ ও ঋতে শব্দের যোগে দ্বিতীয়া বিভক্তি হয়। যেমন- **বিশ্বং** সর্বতঃ ঈশ্বরঃ বিরাজতে। ধিক্ **দেশদ্রোহিণম্**। **নদীং** যাবৎ পন্থাঃ। **জ্ঞানং** ঋতে সুখং নাস্তি।

৫। অভিতঃ, (সম্মুখে), পরিতঃ (চতুর্দিকে), সময়া (নিকটে), হা-(হায়) এবং প্রতি শব্দের যোগে দ্বিতীয়া বিভক্তি হয়। যেমন-**বিদ্যালয়ম্** অভিতঃ উদ্যানম্। **গ্রামং** পরিতঃ বনম্ অস্তি। **নগরং** সময়া নদী প্রবহতি। হা **পাপিনম্**। **দীনং** প্রতি কৃপাং কুরু।

৬। অনু, প্রতি প্রভৃতি কতগুলো অব্যয় স্বতন্ত্রভাবে বিভিন্ন অর্থে প্রযুক্ত হলে তাদের কর্মপ্রবচনীয় বলা হয়। কর্মপ্রবচনীয়যোগে দ্বিতীয়া বিভক্তি হয়। যেমন- **জপম্** অনু প্রাবর্ষৎ। **অনু হরিং** সুরাঃ।

## তৃতীয়া বিভক্তি

নিম্নলিখিত ক্ষেত্রে তৃতীয়া বিভক্তির প্রয়োগ হয়ঃ-

১। অনুক্ত কর্তায় অর্থাৎ কর্মবাচ্যে ও ভাববাচ্যের কর্তায় এবং করণকারকে তৃতীয়া বিভক্তি হয়। যেমন-

(ক) কর্মবাচ্যের কর্তায় ৩য়া -**বালকেন** চন্দ্রো দৃশ্যতে।

(খ) ভাববাচ্যের কর্তায় ৩য়া **শিশুনা** রুদ্যতে।

(গ) করণকারকে ৩য়া -বয়ং **চক্ষুষা** পশ্যামঃ।

২। হেতু অর্থে হেতুবোধক শব্দে তৃতীয়া বিভক্তি হয়। যেমন- **বিদ্যয়া** যশো লভ্যতে। **দুঃখেন** রোদিতি বৃদ্ধা।

৩। সহার্থ (সহ, সার্ধম্, সাকম্ ও সমম্) শব্দের যোগে অপ্রধান শব্দের উত্তর তৃতীয়া বিভক্তি হয়। যেমন-

**তেন সার্ধম্** অহং গমিষ্যামি। **পিত্রা** সমম্ পুত্রঃ গচ্ছতি।

সহার্থ শব্দের অপ্রয়োগেও তৃতীয়া বিভক্তি হয়। পিতা **পুত্রেণ** গচ্ছতি (পুত্রেণসহ গচ্ছতি এরূপ অর্থ)।

৪। উনার্থ (উন, হীন, শূন্য, রহিত), বারণার্থ (অলম্, কৃতম্ কিম্) ও প্রয়োজনার্থ (প্রয়োজন, অর্থ, কার্য, গুণ) শব্দের যোগে তৃতীয়া বিভক্তি হয়। যেমন- **একেন** উনঃ। **বিদ্যয়া** হীনঃ। অলং **শ্রমেণ**। **ধনেন** কিম্? **বিবেকেন** রহিতঃ।

৫। অপবর্গ অর্থাৎ ক্রিয়াসমাপ্তি ও ফলপ্রাপ্তি বোঝালে অধ্ববাচক (পথবাচক) ও কালবাচক শব্দের উত্তর তৃতীয়া বিভক্তি হয়। যেমন- **ক্রোশেন** কাব্যং পঠিতম্ (এক ক্রোশ পথ হেঁটে কাব্য পাঠ করে শেষ করেছে এবং কাব্যজ্ঞান লাভ করেছে)।

তেন **মাসেন** ব্যাকরণম্ অধীতম্ (সে একমাস ব্যাকরণ পড়ে শেষ করেছে এবং ব্যাকরণবিষয়ক জ্ঞান লাভ করেছে)।

৬। যে অঙ্গের বিকারে অঙ্গীর বিকৃতি পরিলক্ষিত হয়, তাতে তৃতীয়া বিভক্তি হয়। যেমন- **বালকঃ** চক্ষুষা কাণঃ। স **পাদেন** খঞ্জঃ।

কেবল হানি হলেই অঙ্গাবিকৃতি হয় না। আধিক্য বোঝাতেও অঙ্গাবিকৃতি হয়। **মুখেন** ত্রিনয়ন। **বপুষা** চতুর্ভুজঃ।

৭। যে লক্ষণ অর্থাৎ চিহ্ন দ্বারা কোন ব্যক্তি বা বস্তু সূচিত হয়, সেই লক্ষণবোধক শব্দের উত্তর তৃতীয়া বিভক্তি হয়। একে উপলক্ষণে তৃতীয়াও বলা হয়। যেমন- **পুস্তকেন** ছাত্রং জানামি। **জটাভিঃ** তাপসম্ অপশ্যম্।

১৬২

## চতুর্থী বিভক্তি

১। সম্প্রদানকারকে চতুর্থ বিভক্তি হয়। যেমন- **দরিদ্রায়** ধনং দেহি। স **ভিক্ষবে** ভিক্ষাং দদাতি।

২। তাদর্থ্য অর্থাৎ নিমিত্তার্থ বোঝাতে চতুর্থী বিভক্তি হয়। যেমন- **কুন্ডলায়** হিরণ্যম্। **অশ্বায়** ঘাসঃ।

৩। প্রকৃতির অন্যরূপ ভাবকে বলা হয় উৎপাত। উৎপাতের দ্বারা যার সূচনা হয় তাতে চতুর্থী বিভক্তি হয়। যেমন-

বাতায় কপিলা বিদ্যুৎ। বিদ্যুতের স্বাভাবিক রং লাল।

অতএব, বিদ্যুতের কপিল রং, প্রকৃতির অস্বাভাবিক ব্যাপার। সুতরাং এর দ্বারা সূচিত 'বাত' শব্দের উত্তর চতুর্থী বিভক্তি হয়েছে।

৪। হিত শব্দের যোগে যার হিত কামনা করা হয়, তার উত্তর চতুর্থী বিভক্তি হয়। যেমন- **ব্রাহ্মণায়** হিতম্। ভেষজং **রোগিণে** হিতম্।

৫। তুমুন্ প্রত্যয়ের অর্থে ভাববাচ্য নিষ্পন্ন শব্দ ব্যবহৃত হলে, তাতে চতুর্থী বিভক্তি হয়। যেমন- বিপ্রঃ যাগায় (যষ্টুং) যাতি। ব্রাহ্মণঃ **পাকায়** (পক্তুম্) যাতি।

'যষ্টুম্' এর পরিবর্তে ব্যবহৃত যাগ (জর (যজ্) + ভাবে ঘঞ্) শব্দের উত্তর এবং 'পক্তুম্' -এর পরিবর্তে ব্যবহৃত পাক (জর(পচ্) + ভাবে ঘঞ্) শব্দের উত্তর চতুর্থী বিভক্তি হয়েছে।

৬। নমস্ , স্বস্তি, স্বাহা, স্বধা, অলম্ ও বষট্ শব্দের যোগে চতুর্থী বিভক্তি হয়। যেমন- **দুর্গায়ৈ** নমঃ। **প্রজাভ্যঃ** স্বস্তি। **অগ্নয়ে** স্বাহা। **পিতৃভ্যঃ** স্বধা । অলং (সমর্থঃ) মল্লো **মল্লায়**। ইন্দ্রায় বষট্।

দ্রষ্টব্য— অলম্ শব্দের সমার্থক শব্দের যোগেও চতুর্থী বিভক্তি হয়। যেমন- **ভোজনায়** শক্তঃ। **বিবাদায়** প্রভুঃ।

## পঞ্চমী বিভক্তি

নিম্নলিখিত স্থলে পঞ্চমী বিভক্তির যোগ হয় ঃ-

১। অপাদান কারককে পঞ্চমী বিভক্তি হয়। যেমন - বৃক্ষাৎ পত্রং পততি। স **গ্রামাৎ** আয়াতি।

২। ল্যপ্ প্রত্যয়ান্ত ক্রিয়া উহ্য থাকলে তার কর্মে ও অধিকরণে পঞ্চমী বিভক্তি হয়। একে ল্যবর্থে বা যবর্থে পঞ্চমী বলে। যেমন- স শ্বশুরাৎ জিহ্রেতি (শ্বশুরং বীক্ষ্য জিহ্রেতি - এরূপ অর্থ) স **প্রাসাদাৎ** নদীং পশ্যতি (প্রাসাদম্ আরুহ্য পশ্যতি - এরূপ অর্থ)

৩। দুই বা বহুর মধ্যে একের উৎকর্ষ বোঝালে নিকৃষ্টের উত্তর পঞ্চমী বিভক্তি হয়। একে অপেক্ষার্থে পঞ্চমী বলে। যেমন- **ধনাৎ** বিদ্যা গরীয়সী। জন্মভূমি ঃ **স্বর্গাৎ** অপি গরীয়সী।

৪। প্রভৃতি এবং বহিস্ শব্দযোগে পঞ্চমী বিভক্তি হয়। যেমন- **শৈশবাৎ** প্রভৃতি সেব্যো হরিঃ। স **গ্রামাৎ** বহিঃ গচ্ছতি।

৫। হেতু বোঝালে হেতুবোধক শব্দের উত্তর পঞ্চমী বিভক্তি হয়। যেমন- **দুঃখাৎ** রোদিতি বালা। **শীতাৎ** কম্পতে বালকঃ।

২০২

## ষষ্ঠী বিভক্তি

নিম্নলিখিত স্থলে ষষ্ঠী বিভক্তির ব্যবহার হয় ঃ-

১। কারক প্রভৃতির অর্থ ভিন্ন অবশিষ্ট সম্বন্ধ অর্থে ষষ্ঠী বিভক্তি হয়। যেমন- **মম** গৃহম্। **বৃক্ষস্য** ছায়া।

২। কৃৎ প্রত্যয়ের যোগে কর্তায় ও কর্মে ষষ্ঠী বিভক্তি হয়। যেমন- কর্তায়ঃ- **শিশোঃ** শয়নম্। **সূর্যস্য** উদয়ঃ। কর্মেঃ- **দুগ্ধস্য** পানম্।

৩। কর্তা ও কর্ম উভয়ের ষষ্ঠী বিভক্তি প্রাপ্তির সম্ভাবনা থাকলে সাধারণত কর্মে ষষ্ঠী বিভক্তি হয়। যেমন - **গবাং** দোহঃ গোপেন। **জলস্য** শোষণং সূর্যেণ।

৪। 'মতিবুদ্ধিপূজার্থেভ্যশ্চ' এই সূত্র অনুসারে বর্তমানকালে বিহিত 'ক্ত' প্রত্যয়ের যোগে কর্তায় ষষ্ঠী বিভক্তি হয়। যথা- **সর্বেষাং** বিদিতম্। রাজা **সতাং** পূজিতঃ।

৫। অধিকরণবাচ্যে বিহিত 'ক্ত' প্রত্যয়ের যোগে কর্তায় ষষ্ঠী বিভক্তি হয়। যেমন- ইদম্ **এষাং** শয়িতম্ (শয্যতে অস্মিন্ ইতি শয়িতম্- শয্যা)। এতৎ **এষাম্** অসিতম্ (আস্যতে অস্মিন্ ইতি আসিতম্= আসনম্)।

৬। এনপ্ প্রত্যয়ের প্রয়োগে ষষ্ঠী ও দ্বিতীয়া বিভক্তি হয়। যেমন - **বৃক্ষবাটিকায়াঃ বৃক্ষবাটিকাং** বা দক্ষিণেন (দক্ষিণ + এনপ্) সরঃ।

**গ্রামস্য গ্রামং** বা উত্তরেণ (উত্তর + এনপ্) নদী বর্ততে।

## সপ্তমী বিভক্তি

নিম্নলিখিত ক্ষেত্রে প্রধানত সপ্তমী বিভক্তি হয় ঃ-

১। অধিকরণে সপ্তমী বিভক্তি হয় যেমন - **গগনে** চন্দ্রঃ উদেতি। জলে মৎস্যঃ নিবসন্তি।

২। ইন্ প্রত্যয়যুক্ত প্রত্যয়ের কর্মে সপ্তমী বিভক্তি হয়। যেমন - অধীতী **ব্যাকরণে**।

৩। কর্মের সাথে নিমিত্তের যোগ থাকলে নিমিত্তবোধক শব্দের উত্তর সপ্তমী বিভক্তি হয়। যেমন- **চর্মণি** দ্বীপিনং হন্তি।

৪। যখন কোন একটি ক্রিয়ার দ্বারা অন্য একটি ক্রিয়া নির্বাহিত হয়, তখন পূর্বঘটিত নিমিত্তবোধব ক্রিয়াটিতে সপ্তমী বিভক্তি হয়। একে ভাবে **সপ্তমী** বলে। যেমন - উদিতে **সূর্যে** উত্থিতঃ। **রবৌ** অস্তমিতে স গৃহং গতঃ।

৫। অনাদর বোঝালে যে ক্রিয়া দ্বারা ক্রিয়ান্তর লক্ষিত হয় তাতে বিকল্পে ষষ্ঠী ও সপ্তমী বিভক্তি হয়। যেমন - রুদতঃ **পুত্রস্য** রুদতি **পুত্রে** বা মাতা জগাম।

৬। নির্ধারণ বোঝালে অর্থাৎ জাতি, গুণ, ক্রিয়া ও সংজ্ঞা এদের যে কোন একটির সমুদয় থেকে একের পৃথককরণ বোঝালে জাতি প্রভৃতিতে বিকল্পে ষষ্ঠী ও সপ্তমী বিভক্তি হয়। যেমন- **কবীনাং কবিষু কালিদাসঃ** শ্রেষ্ঠঃ।

## অনুশীলনী

১। কারক কাকে বলে? কারক কত প্রকার ও কি কি?

২। **সংজ্ঞা লেখ ও উদাহরণ দাও ঃ**

সম্প্রদানকারক, করণকারক, অপাদানকারক, কর্তৃকারক।

৩। কোন্ কোন্ ক্ষেত্রে চতুর্থী বিভক্তি হয়? প্রতি ক্ষেত্রে উদাহরণ দাও।

৪। উদাহরণসহ পঞ্চমী বিভক্তি প্রয়োগের বিভিন্ন ক্ষেত্র উল্লেখ কর।

৫। **উদাহরণ দাও ঃ**

কর্মকারকে ১মা, ব্যাপ্ত্যর্থে ২য়া, ভাববাচ্যে ৩য়া, অপবর্গে ৩য়া, নিমিত্তার্থে ৪র্থী, কর্মে ৭মী, নির্ধারণে ষষ্ঠী, অনাদরে ৭মী, ভাবে ৭মী।

৬। **রেখাঙ্কিত পদসমূহের কারণসহ বিভক্তি নির্ণয় কর ঃ**

(ক) মাতা ভিক্ষুকায় অন্নং দদাতি। (খ) **বৃক্ষাৎ** পত্রাণি পতন্তি। (গ) **যোজনং** হিমালয়ঃ তিষ্ঠতি। (ঘ) ধিক্ **দেশদ্রোহিণম্** (ঙ) তেন **মাসেন** ব্যাকরণম্ অধীতম্। (চ) **কবীনাং** কালিদাসঃ **শ্রেষ্ঠঃ**। (ছ) রুদতি **পুত্রে** পিতা জগাম। (জ) **ধনাৎ** বিদ্যা গরীয়সী।

৭। **নিচের প্রশ্নগুলোর উত্তর দাও ঃ**

(ক) 'কারক' শব্দটি কিভাবে নিষ্পন্ন?

(খ) বিভক্তি কয় প্রকার?

(গ) কর্মকারকে কোন্ বিভক্তি হয়?

(ঘ) করণকারকে কোন্ বিভক্তি হয়?

(ঙ) অনুক্তকর্তায় কোন্ বিভক্তি হয়?

৮। **সঠিক উত্তরটির পাশে টিক (√) চিহ্ন দাও।**

(ক) **যে কাজ করে সে-**

(১) করণ (২) কর্তা

(৩) অপাদান (৪) কর্ম

**(খ) কর্মপ্রবচনীয়যোগে হয়-**

(১) ৩য়া বিভক্তি (২) ৪র্থী বিভক্তি

(৩) ৫মী বিভক্তি (৪) ২য়া বিভক্তি

২০২২

**(গ) সহার্থে হয়-**

(১) ৩য়া বিভক্তি (২) ৫মী বিভক্তি

(৩) ৪র্থী বিভক্তি (৪) ৬ষ্ঠী বিভক্তি

**(ঘ) উপলক্ষণে হয় -**

(১) ৪র্থী বিভক্তি (২) ৩য়া বিভক্তি

(৩) ৫মী বিভক্তি (৪) ৬ষ্ঠী বিভক্তি

**(ঙ) প্রকৃতির অনুরূপ ভাবকে বলা হয় -**

(১) ব্যত্যয় (২) বিপর্যয়

(৩) উৎপাত (৪) বিপর্যাস

**(চ) 'প্রভৃতি' শব্দযোগে হয় -**

(১) ৩য়া বিভক্তি (২) ৫মী বিভক্তি

(৩) ৪র্থী বিভক্তি (৪) ২য়া বিভক্তি

**(ছ) 'স্বস্তি' শব্দযোগে হয় -**

(১) ৪র্থী বিভক্তি (২) ৫মী বিভক্তি

(৩) ৬ষ্ঠী বিভক্তি (৪) ৭মী বিভক্তি

## চতুর্থ ভাগ

# সংস্কৃত অনুবাদ

অনু পূর্বক বদ্ ধাতু ও ঘঞ্ প্রত্যয়যোগে 'অনুবাদ' শব্দটি নিষ্পন্ন। বদ্ ধাতুর অর্থ বলা, কিন্তু অনু পূর্বক বদ্ ধাতুর অর্থ 'অনুবাদ করা' অর্থাৎ এক ভাষা থেকে অন্য ভাষায় রূপান্তর করা।

বাংলা, ইংরেজি প্রভৃতি ভাষা থেকে সংস্কৃত ভাষায় রূপান্তর করার নাম 'সংস্কৃত অনুবাদ' বা 'সংস্কৃতানুবাদ'।

## সংস্কৃতানুবাদের সাধারণ নিয়মাবলি

১ কর্তা অনুসারে ক্রিয়াপদ গঠিত হয় অর্থাৎ কর্তা যে পুরুষ ও যে বচনের হয়, ক্রিয়াও সেই পুরুষ ও সেই বচনের হয়। যেমন -

সে পড়ে - সঃ পঠতি। তারা দুজন পড়ে - তৌ পঠতঃ। তারা পড়ে - তে পঠন্তি। তুমি পড় - ত্বম্ পঠসি। তোমরা দুজন পড় - যুবাম পঠথঃ। তোমরা পড় - যূয়ম্ পঠথ। আমি পড়ি - অহম্ পঠামি। আমরা দুজন পড়ি - আবাম্ পঠাবঃ। আমরা পড়ি - বয়ং পঠামঃ। কোকিল ডাকে- কোকিলঃ কূজতি। কৃষকেরা চাষ করছে - কৃষকাঃ কর্ষন্তি। মুনিগণ হোম করছেন - মুনয়ঃ হোমং কুর্বন্তি। চাঁদ হাসছে - চন্দ্রঃ হসতি। সূর্য উদিত হচ্ছে - সূর্যঃ উদেতি। আমরা লিখছি - বয়ং লিখামঃ। বালিকারা নৃত্য করছে - বালাঃ নৃত্যন্তি। বৃষ্টি হচ্ছে - বৃষ্টির্ভবতি। দুজন রাজা যুদ্ধ করছে - রাজানৌ যুদ্ধং কুরুতঃ।

## অনুশীলনী

১ নিচের বাংলা বাক্যগুলোকে সংস্কৃতে অনুবাদ কর ঃ-

(ক) তারা দেখছে। (খ) তোমরা দুজনে দেখবে। (গ) যদু বলছে। (ঘ) আমি সত্য বলি। (ঙ) ব্রাহ্মণ গীতা পড়ছেন। (চ) মুনিগণ বেদ পাঠ করছেন। (ছ) ঘোড়া জল পান করছে। (জ) গণেশ দুধ পান করছে।

২ বর্তমান কাল অর্থে লট্, অতীতকাল অর্থে লঙ, ভবিষ্যৎকাল অর্থে লৃট্, অনুজ্ঞা অর্থে লোট্ এবং উচিত অর্থে বিধিলিঙের প্রয়োগ হয়। যেমন -

ভৃত্য কর্ম করে - ভৃত্যঃ কার্যং করোতি। হরি মাকে জিজ্ঞেস করছে - হরি ঃ মাতরং পৃচ্ছতি। আমি ছাত্রাবাসে থাকি - অহং ছাত্রাবাসে তিষ্ঠামি।

তারা মহাভারত পড়েছিল - তে মহাভারতম্ অপঠন্। শিক্ষক মহাশয় ছাত্রগণকে বলেছিলেন - শিক্ষকমহাশয়ঃ ছাত্রান্ অবদৎ। ঘোড়াটি দৌড়াচ্ছিল - অশ্বঃ অধাবৎ।

যদু হরিকে বলবে - যদুঃ হরিং বদিষ্যতি। আমি আজ বেদ পড়ব - অহম্ অদ্য বেদং পঠিষ্যামি।

ঈশ্বরকে স্মরণ কর - ঈশ্বরং স্মর। দুর্জনের সংসর্গ ত্যাগ কর - ত্যজ দুর্জনসংসর্গম্।

সর্বদা হাসা উচিত নয় - সদা ন হসেৎ। তোমাদের যাওয়া উচিত - যূয়ম্ গচ্ছেত।

**দ্রষ্টব্য** ঃ ক্রিয়ার সঙ্গে 'উচিত' শব্দ থাকলে বাংলায় কর্তায় ষষ্ঠী বিভক্তি থাকলেও সংস্কৃতে কর্তায় প্রথমা বিভক্তি যোগ করতে হয়।

## অনুশীলনী

**১। সংস্কৃত ভাষায় অনুবাদ কর ঃ-**

(ক) বালকগণ জল স্পর্শ করছে। (খ) তোমরা এখন লেখ। (গ) আমি মাতাকে পত্র লিখব। (ঘ) তোমাদের গীতা পড়া উচিত। (ঙ) বালকটি দৌড়াচ্ছিল। (চ) আমরা বঙ্গোপসাগর দেখেছি। (ছ) সে ফিরে আসবে। (জ) ছাত্রদের পড়া উচিত।

৩ কর্তৃকারকে ১মা, কর্মে ২য়া, করণে ৩য়া, সম্প্রদানে ৪র্থী, অপাদানে ৫মী, সম্বন্ধে ষষ্ঠী ও অধিকরণে ৭মী বিভক্তি হয়। যেমন -

নদী প্রবাহিত হচ্ছে - নদী প্রবহতি। চাঁদ উঠছে - চন্দ্রঃ উদেতি। ফুল ফুটছে - পুষ্পং বিকশতি।

বৈষ্ণবগণ ভগবদ পড়ছেন - বৈষ্ণবাঃ ভাগবদং পঠন্তি। বালকেরা চাঁদ দেখছে - বালকাঃ চন্দ্রং পশ্যন্তি। আমরা হাত দিয়ে কাজ করি - বয়ং হস্তেন কার্যং কুর্মঃ। সকলেই চোখ দিয়ে দেখে - সর্বে এব চক্ষুষা পশ্যন্তি। রাজা ভিক্ষুককে ভিক্ষা দিচ্ছেন - রাজা ভিক্ষুকায় ভিক্ষাং দদাতি। বস্ত্রহীনকে বস্ত্র দাও - বস্ত্রহীনায় বস্ত্রং দেহি। গাছ থেকে পাতা পড়ছে - বৃক্ষাৎ পত্রাং পততি। মেঘ থেকে বৃষ্টি হচ্ছে - মেঘাৎ বৃষ্টিঃ ভবতি।

এটি আমার গৃহ -ইদং মে গৃহম্।

তোমার শ্বশুরবাড়ি যাব - তব শ্বশুরালয়ং গমিষ্যামি।

বনে বাঘ বাস করে - বনে ব্যাঘ্রঃ বসতি।

বর্ষায় মেঘ ডাকে - বর্ষাসু মেঘঃ গর্জতি।

সূর্য পূর্বদিকে উদিত হয় - সূর্যঃ পূর্বস্যাং দিশি উদেতি।

## অনুশীলনী

**১। সংস্কৃতে অনুবাদ কর ঃ**

(ক) জল পড়ে (খ) কৃষকেরা জমি চাষ করে। (গ) ভৃত্য প্রভুর গৃহে কাজ করে। (ঘ) আমরা কলম দিয়ে লেখি। (ঙ) বর্ষাকালে আকাশ মেঘের দ্বারা আবৃত হয়। (চ) বালকটি অন্ধ ব্যক্তিকে কাপড় দিচ্ছে।

৪ ক্রিয়াবিশেষণে, ব্যাপ্তি অর্থে কালবাচক ও পথবাচক শব্দে, বিনা, ধিক্, নিকষা, প্রতি, অভিতঃ (সম্মুখে), উভয়ত ঃ (দুই দিকে), পরিতঃ (চারদিকে) প্রভৃতি শব্দযোগে দ্বিতীয়া বিভক্তি হয়। যেমন -

অশ্ব দ্রুত দৌড়াচ্ছে - অশ্বঃ দ্রুতং ধাবতি। তিনি একমাস যাবৎ বেদ পড়ছেন - স মাসং ব্যাকরণং পঠতি। দুঃখ বিনা সুখ লাভ হয় না - দুঃখং বিনা সুখং ন লভতে। কাপুরুষকে ধিক্ - কাপুরুষং ধিক্। দরিদ্রের প্রতি দয়া কর - দীনং প্রতি দয়াং কুরু। গ্রামের নিকটে নদী প্রবাহিত হচ্ছে - গ্রামং নিকষা নদী প্রবহতি। আমাদের বিদ্যালয়ের সম্মুখে মাঠ আছে - অস্মাকং বিদ্যালয়ম্ অভিতঃ উদ্যানম্ অস্তি। নদীর দুই দিকে নগর - নদীম্ উভয়সতঃ নগরম্। গ্রামের চারদিকে বন আছে - গ্রামং পরিতঃ বনম্ অস্তি।

৫ হেতু অর্থে তৃতীয়া বা পঞ্চমী বিভক্তি হয়। প্রয়োজনার্থক শব্দ, তুল্যার্থ শব্দ ও সহার্থক শব্দযোগে তৃতীয়া বিভক্তি হয়। যেমন - বৃদ্ধা শীতে কাঁপছে - বৃদ্ধা শীতেন- শীতাৎ কম্পতে। আমার ধনের প্রয়োজনে নেই - মম ধনেন প্রয়োজনম্ নাস্তি। কৃষ্ণের সমান কেউ নেই - কৃষ্ণেন তুল্যঃ কোঽপি নাস্তি। পিতা পুত্রের সঙ্গে যাচ্ছে - পিতা পুত্রেণ সহ গচ্ছতি।

৬ বহিস্ শব্দযোগে এবং অপেক্ষার্তে পঞ্চমী বিভক্তি হয়। যেমন - সে গ্রামের বাইরে যাবে - স গৃহাৎ বহিঃ গমিষ্যতি। ধনের চেয়ে বিদ্যা বড় - ধনাৎ বিদ্যাগরীসী।

৭ নিমিত্তার্থে ও নম্ শব্দযোগে চতুর্থী বিভক্তির প্রয়োগ হয়। যেমন - শিবকে নমস্কার - শিবায় নমঃ। গুরুকে নমস্কার - গুরবে নমঃ। জ্ঞানের জন্য পড়া উচিত - জ্ঞানায় পঠেৎ।

৮ নির্ধারণে ষষ্ঠী ও সপ্তমী বিভক্তি হয়। যেমন - কবিদের মধ্যে কালিদাস শ্রেষ্ঠ - কবীনাং/কবিষু কালিদাসঃ শ্রেষ্ঠঃ। বীরদের মধ্যে অর্জুন শ্রেষ্ঠ - বীরাণাং/বীরেষু অর্জুনঃ শ্রেষ্ঠঃ।

৯ ভাবাধিকরণে সপ্তমী বিভক্তির প্রয়োগ হয়। যেমন - সূর্য অস্তমিত হলে পৃথিবী অন্ধকারাচ্ছন্ন হয় - সূর্যে অস্তমিতে পৃথিবী তমসাবৃতা ভবতি।

## অনুশীলনী

**১। সংস্কৃতে অনুবাদ কর ঃ**

(ক) মুনিগণ তপোবনে বাস করেন। (খ) আমাদের গ্রামের দুইদিকে নদী আছে। (গ) বাংলাদেশের প্রাকৃতিক শোভা মনোহারী। (ঘ) বিশ্ববিদ্যালয়ের চারদিকে সন্ত্রাস। (ঙ) মাতা পুত্রশোকে রোদন করছেন। (চ) সকলেই সুখ ইচ্ছা করে। (ছ) লঙ্কার নিকটে সমুদ্র। (জ) ভিক্ষুককে ভিক্ষা দাও। (ঝ) শ্রীরামবৃষ্ণকে নমস্কার। (ঞ) তুমি বাড়ি গেলে আমি এখানে আসব। (ট) অবতারদের মধ্যে শ্রীরামকৃষ্ণ শ্রেষ্ঠ। (ঠ) সে পাপের ফল অবশ্যই পাবে।

১০ বিশেষ্যের যে লিঙ্গ, যে বচন ও যে বিভক্তি, বিশেষণেরও সেই লিঙ্গ, সেই বচন ও সেই বিভক্তি হয়। যেমন– তারা গভীর বনে গিয়েছিল। তে গভীরং বনম্ অগচ্ছন্। অপবিত্র দ্রব্য স্পর্শ করো না - মা স্পৃশ অপবিত্রং দ্রব্যম্। আকাশে পূর্ণ চন্দ্র বিরাজ করছে - গগনে পূর্ণচন্দ্রঃ বিরাজতে। কালো মেঘ থেকে বৃষ্টি হয় - কৃষ্ণাৎ মেঘাৎ বৃষ্টিঃ ভবতি।

১১ বাক্যে সন্ধি কর্তার ইচ্ছাধীন।

যেমন- আমি পূজা করব - অহম্ পূজাম্ করিষ্যামি/অহং পূজাং করিষ্যামি। আমি ব্রাহ্মণকে গীতা দান করব - অহম্ ব্রাহ্মণায় গীতাম্ দাস্যামি/অহং ব্রাহ্মণায় গীতাং দাস্যামি।

**১২** অতীত কাল অর্থে কর্তৃবাচ্যে লঙ্ -এ পরিবর্তে ক্তবতু প্রত্যয় ব্যবহার করা যায়। ক্তবতু প্রত্যয়ান্ত পদ কর্তার বিশেষণ হয় অর্থাৎ কর্তার লিঙ্গ ও বচন প্রাপ্ত হয়। যেমন - সে জল পান করেছিল - স জলং পীতবান্। তারা দুজন জল পান করেছিল - তৌ জলং পীতবন্তৌ। তারা জল পান করেছিল - তে জলং পীতবন্তঃ। আমার বান্ধবী কাপড় কিনেছিল - মম বান্ধবী বস্ত্রং ক্রীতবতী। দুজন বালিকে রামায়ণং পঠিতবত্যৌ। বালিকারা রামায়ণ পড়েছিল - বালিকাঃ রামায়ণং পঠিতবত্যঃ।

## অনুশীলনী

**১। নিচের বাক্যগুলোকে সংস্কৃতে অনুবাদ কর ঃ**

(ক) সকলেই তাদের প্রয়োজনীয় দ্রব্য দোকান থেকে ক্রয় করে। (খ) সুনীল আকাশে চাঁদ শোভা পাচ্ছে। (গ) গভীর জলে মাছ থাকে। (ঘ) বৈষ্ণবগণ পীতাম্বর হরির ধ্যান করেন। (ঙ) এই মেয়েটি কোথায় যাবে?

**১৩** বাংলায় যেতে যেতে, পড়তে পড়তে, দেখতে দেখতে এরূপ ক্রিয়ার দ্বিরুক্তি হলে সংস্কৃতে অনুবাদ করার সময় পরস্মৈপদী ধাতুর উত্তর শতৃ এবং আত্মনেপদী ধাতুর উত্তর শানচ্ প্রত্যয় যোগ করতে হয় ঃ- লোকটি নদী দেখতে যাচ্ছে- নরঃ নদীং পশ্যন্ গচ্ছতি। নর্তকী নাচতে নাচতে এসেছিল - নর্তকী নৃত্যন্তী আগচ্ছৎ। তারা বিবাদ করতে করতে রাজদ্বারে গিয়েছিল - তে বিবদমানাঃ রাজদ্বারম্ অগচ্ছন্।

**১৪** বাংলায় সাধুভাষায় ক্রিয়াপদের সঙ্গে 'ইতে' বিভক্তি যুক্ত থাকলে সংস্কৃতে ধাতুর উত্তর তুমুন্ প্রত্যয় যোগ করতে হয়। যেমন- যদু এখন বাড়ি যাইতে ইচ্ছা করিতেছে - অধুনা যদুঃ গৃহং গন্তুম্ ইচ্ছতি। আমরা চাঁদ দেখিতে ঘরের বাহিরে গিয়াছিলাম। বয়ং চন্দ্রং দ্রষ্টুং গৃহাৎ বহিরগচ্ছাম।

**১৫** বাংলায় সাধুভাষায় ধাতুর উত্তর 'ইয়া' বিভক্তি যুক্ত থাকলে সংস্কৃতে অনুবাদ করার সময় ধাতুর উত্তর ক্ত্বাচ্ প্রত্যয় যোগ করতে হয় এবং যদি ধাতুর পূর্বে উপসর্গ থাকে, তাহলে যোগ করতে হয় ল্যপ্ প্রত্যয়। যেমন - পুন্ডরীক মহাশ্বেতাকে দেখিয়া মুগ্ধ হইলেন - পুন্ডরীকঃ মহাশেতাং দৃষ্টা মুগ্ধঃ অভবৎ। পুত্র মাতাকে প্রণাম করিয়া বিদেশ গিয়াছিল - পুত্রঃ মাতরং প্রণম্য বিদেশম্ অগচ্ছৎ। তিনি দেশ পরিত্যাগ করিয়া মধ্যপ্রাচ্যে গিয়াছিলেন - স দেশং পরিত্যজ্য মধ্যপ্রাচ্যম্ অগচ্ছৎ।

## অনুশীলনী

**১। নিচের বাক্যগুলো সংস্কৃতে অনুবাদ কর ঃ**

(ক) তারা পাহাড় দেখতে বিহার যাবে। (খ) দুই ব্যবসায়ী বিবাদ করতে করতে রাজদরবারে গিয়েছিল। (গ) ঋণ করে ঘৃত খেয়ো না। (ঘ) তারা ফুল তুলতে বাগানে যাচ্ছে। (ঙ) তিনি প্রতিদিন স্নান করে নারায়ণপূজা করেন। (চ) ছাত্ররা দৌড়াতে দৌড়াতে এখানে এসেছিল। (ছ) যযাতি কনিষ্ঠ পুত্র পুরুকে রাজপদে অভিষিক্ত করতে চাইলেন। (জ) বিদেশাগত পুত্রকে দেখে পিতা আনন্দিত হলেন। (ঝ) পান্ডবেরা মাতা কুন্তীসহ বনে গিয়েছিলেন। (ঞ) ছেলেটি চাঁদ দেখতে চায়। (ট) লোক দুটি নদী দেখে ফিরে এল।

## কাহিনীমূলক অনুবাদের কতিপয় আদর্শ

১। রামকৃষ্ণ ধর্মসংস্থাপনের জন্য আবির্ভূত হয়েছিলেন। তিনি সকল ধর্মের প্রতি শ্রদ্ধাশীল ছিলেন। তিনি শিবজ্ঞানে জীবসেবা করতে বলতেন।

**সংস্কৃতম্ঃ** রামকৃষ্ণঃ ধর্মসংস্থাপনার্থায় আবির্বভূব। স সর্বেষু ধর্মেষু শ্রদ্ধাশীল আসীৎ। স শিবজ্ঞানেন জীবং সেবিতুমবদৎ।

২। প্রাচীনকালে অযোধ্যায় দশরথ নামে এক রাজা ছিলেন। তিনি ছিলেন সর্বগুণযুক্ত। তাঁর তিন স্ত্রী ও চার পুত্র ছিল। বড় ছেলে রাম পিতৃসত্যপালনের জন্য বনে গিয়েছিলেন।

**সংস্কৃতম্**— আসীৎ পুরা অযোধ্যায়াং দশরথো নাম কশ্চিৎ রাজা। স আসীৎ সর্বগুণযুক্তঃ তস্যাসন্ তিস্রঃ স্ত্রিয়ঃ চত্বারঃ পুত্রাশ্চ। জ্যেষ্ঠপুত্রো রামঃ পিতৃসত্যপালনায় বনমগচ্ছৎ।

৩। যযাতি কণিষ্ঠ পুত্র পুরুকে রাজপদে অভিষিক্ত করতে চাইলেন। তখন পুরবাসীগণ রাজাকে বললেন, "যদু আপনার জ্যেষ্ঠ পুত্র। তিনি বেঁচে থাকতে কেন আপনি কনিষ্ঠ পুত্র পুরুকে রাজত্ব দিচ্ছেন?" যযাতি বললেন, "পিতার কথা যে প্রতিপালন করে সেই পুত্র। পুরু সেরূপ পুত্র।"

**সংস্কৃতম্**— যযাতিঃ কনিষ্ঠং পুত্রং পুরুং রাজপদে অভিষিক্তমৈচ্ছৎ। তদা পুরবাসিনো রাজানমবদন্," ভবতো জ্যেষ্ঠঃ পুত্রঃ যদুঃ। তস্মিন্ জীবিতে সতি কথং ভবান্ কনিষ্ঠপুত্রায় পুরবে রাজ্যং দদাতি?" যযাতিরবদৎ, "যঃ পিতৃবচনং প্রতিপালয়তি স এব পুত্রঃ। পুরুস্তাদৃশঃ পুত্রঃ।"

## অনুশীলনী

১। **নিচের অনুচ্ছেদগুলোকে সংস্কৃতে অনুবাদ কর ঃ**

(ক) ধর্ম আমাদের রক্ষা করে। তাই আমরা ধর্ম পালন করি। ধর্মপালনের জন্য কতগুলো নিয়ম মেনে চলতে হয়। এই নিয়মগুলোই ধর্মের লক্ষণ।

(খ) তোমার আদেশে বায়ু প্রবাহিত হয়। শীতল চন্দ্র উদিত হয়। তোমার আদশে ইন্দ্র বারি বর্ষণ করে। তুমি সর্বজীবে অবস্থিত। তোমাকে বার বার প্রণাম করি।

(গ) আদি কবি বাল্মীকি সংস্কৃত ভাষায় মূল রামায়ণ রচনা করেন। বাল্মীকিরামায়ণের অনুসরণে কৃত্তিবাস বাংলাভাষায় এবং তুলসীদাস হিন্দিভাষায় রামায়ণ লেখেন। তুলসীদাসের রামায়ণের নাম 'রামচরিতমানস'।

# অভিধানিকা

**অ**

অচিরাৎ - শীঘ্র। অজঃ - জন্মহীন। অধস্তাৎ - নিচে। অনুভূয় - অনুভব করে। অন্তেবাসিনম্ - শিষ্যকে। অবাপ্স্যসি - লাভ করবে। অপাস্য - পরিত্যাগ করে। অভিষেকায় - অভিষেকের জন্য। অলূক্ষাঃ - অনিষ্ঠুর। অশকৎ - সক্ষম হলেন। অশাশ্বতঃ - অস্থায়ী। অহনি - দিনে।

**আ**

আকর্ণ্য - শুনে। আজ্ঞাপয়তু - আদেশ করুন। আদাতুম্ - গ্রহণ করতে। আলোক্য - দেখে। আসীৎ - ছিলেন। অহ - বলল। আহবানায় - ডাকার জন্য। আহূয় - ডেকে। আয়ুধম্ - অস্ত্র।

**ই**

ইন্ধনেন - জ্বালানি কাঠের দ্বারা। ইব - মত। ইষ্টম্ - ঈপ্সিত।

**উ**

উদকম্ (ক্লীব)- জল। উদ্যমেন - উদ্যমের দ্বারা। উপনীয় – উপনয়ন দান করে বা পৈতা দিয়ে। উপাশাস্তি – শিক্ষা দান করেন। উপাধ্যায়েন – শিক্ষকের দ্বারা। উবাচ – বললেন।

**এ**

এৈকেকম্ – একটি একটি করে। এহি – এস।

**ঐ**

ঐশীনরঃ – উশীনরের পুত্র।

**ক**

কটাহে – কড়াইয়ে। কম্বুগ্রীবঃ – শঙ্খের মত গ্রীবা যার। কা – কে (স্ত্রীলিঙ্গ)। কান্তা – স্ত্রী। কাষ্ঠাৎ কাষ্ঠ থেকে। কেদারখন্ডম্ (ক্লীব) – জমির আল। কৌন্তেয় – হে কুন্তীপুত্র।

**খ**

খন্ডশঃ - টুক্‌রো টুক্‌রো। খড়গপাণিঃ – যার হস্তে খড়গ আছে। খাদিতবান্ – খেয়েছিল।

**গ**

গত্বা – গিয়ে। গন্তুম্ – যেতে। গৃহীত্বা – গ্রহণ করে।

**ঘ**

ঘাতয়তি – হত্যা করায়।

**চ**

চক্রাকারম্ (ক্লীব) – চাকার মত। চিচ্ছেদ– ছেদন করেছিল। চিন্তয়ামাস – চিন্তা করেছিল।

**ছ**

ছিত্ত্বা – ছেদন করে। ছেত্তুম - ছেদন করতে

২০২২

জ

জগাদ - বলেছিলেন। জগাম – গিয়েছিলেন। জননীজঠরে – মাতৃগর্ভে। জয়তু – জয় হোক। জায়ন্তে – জন্মগ্রহণ করে। জালিকস্য – জেলের। জীবতি – বেঁচে থকে। জীবিতাশয়া – জীবনের আশায়। জ্ঞাতয়ঃ – জ্ঞাতিগণ।

ণ

ণিচ্ – প্রেরণার্থক প্রত্যয়।

ত

তপসি – তপস্যায়। তরোঃ – বৃক্ষের। তামসি – হে তমোগুণসম্পন্ন। তিতিক্ষস্ব – ত্যাগ কর। তুরগারূঢ়ঃ – অশ্বারূঢ়। তেজসা – তেজের দ্বারা। ত্যক্ত্বা – ত্যাগ করে। ত্যাজ্যম (ক্লীব) – ত্যাগ করার যোগ্য। ত্রোটায়িত্ব – ছিঁড়ে।

দ

দত্তবান্ - দিয়েছিল। দত্ত্বা - দান করে। দিনচতুষ্টয়স্য – চারদিনের। দ্বাত্রিংশল্লক্ষণোপেতস্য – বত্রিশটি লক্ষণযুক্ত ব্যক্তির। দ্বারি – দরজায়। দ্রাক্ – শীঘ্র। দ্বিজঃ – ব্রাহ্মণ। দ্বিজর্ষভ – হে ব্রাহ্মণশ্রেষ্ঠ। দেহি – দাও। দৈবতম্ – দেবতা। দোহদঃ – সাধ।

ধ

ধেন্বা – গাভির দ্বারা। ধ্রুবম্ (ক্লীব) – নিশ্চিত।

ন

নকুলঃ বেজি। নভসি – আকাশে। নয় – নিয়ে যাও। নার্যঃ – নারীগণ। নিত্যকৃত্যম্ (ক্লীব) – প্রতিদিনের কাজ। নিবধ্য – বেঁধে। নির্বুদ্ধেঃ – বুদ্ধিহীনের। নিণ্টকম্ (ক্লীব) – কণ্টকহীন। নূনম্ – অবশ্যই।

প

পঞ্চ – পাঁচ। পঞ্চশতী – পাঁচশতের সমাহার। পরিষ্বজ্য – আলিঙ্গন করে। পলিতম্ (ক্লীব) – শুভ্র। পয়ঃপানম্ (ক্লীব) – দুগ্ধ। পাঞ্চাল্যঃ – পাঞ্চালদেশীয়। পাদয়োঃ – পদযুগলে। পিত্রা – পিতার দ্বারা। পিত্রে – পিতাকে। পুরা – প্রাচীনকালে। প্রণম্য- প্রণাম করে। প্রতিভাস্যক্তি - প্রতিভাত হবে। প্রেষয়ামাস - পাঠালেন।

ফ

ফল্গু (ক্লীব) – বালি।

ব

বভূব – ছিলেন। বসবঃ – বসুগণ। বর্তনম্ (ক্লীব) পেশা। বর্তনার্থী – বৃত্তিপ্রার্থী। বাতাৎ – বাতাস থেকে। বাসসী – দুটি বস্ত্র। বিদিত্বা – জেনে। বিদীর্য – বিদীর্ণ করে। বিনশ্যতি – বিনষ্ট হয়। বিবরে – গর্তে। ব্রীড়া – লজ্জা। বেপমানঃ – কম্পমান।

২০২১

**ভ**

ভদ্রম্ – মঙ্গল। ভরতায় – ভরতকে । ভক্ষণার্থম্ – ভক্ষণের জন্য। ভক্ষয়তু – ভক্ষণ করুন। ভক্ষ্যাভাবাৎ – খাদ্যের অভাবে। ভাবয় – চিন্তা কর। ভার্যয়া – স্ত্রী কর্তৃক। ভাষসে – বলছ। ভিয়া – ভয়ের সঙ্গে। ভুজচ্ছায়ায়াম – বাহুর আশ্রয়ে। ভুজঙ্গানাম্ – সাপগুলোর। ভোজ্যব্যয়ে – খাদ্যদ্রব্য খরচ করে। ভোঃ – ওহে।

**ম**

মকরঃ – কুমির। মত্বা – মনে করে। মন্ত্রিভিঃ – মন্ত্রীগণ কর্তৃক। মনুজর্ষভঃ– মনুষ্যশ্রেষ্ঠ। মর্কটঃ – বানর। মহৌজমঃ – মহাশক্তিশালীগণ। মা – না। মাতুঃ – মায়ের। মাসষট্‌কেন – ছয় মাসের মধ্যে। মিত্রে (ক্লীব) দুজন বন্ধু। ম্রিয়ন্তে – মারা যায়।

**য**

যত্র – যেখানে। যাবৎ – যতদিন পর্যন্ত। যুধ্যস্ব – যুদ্ধ করে। যুবা – যুবক।

**র**

রঘূত্তম – হে রাঘবশ্রেষ্ঠ। রচয়িত্বা – রচনা করে। রমন্তে – আনন্দিত হন। রক্ষিতুম্ – রক্ষা করতে। রাজকুমারঃ – রাজপুত্র। রাজশার্দুলঃ – রাজব্যাঘ্র। রাজ্ঞা – রাজার দ্বারা। রুষ্যতি – রুষ্ট হয়। রোদিমি – রোদন করছি। রোদিষি – রোদন করছ।

**শ**

শনৈঃ – ধীরে। শশকঃ – খরগোশ। শশাপ – অভিশাপ দিলেন। শপ্ত্বা – অভিশাপ দিয়ে। শাম্যতি – প্রশমিত হয়। শুশ্রাব – শুনেছিলেন। শ্রদ্ধয়া – শ্রদ্ধার সঙ্গে। শ্রবণৌ – কর্ণযুগল। শ্লাঘ্যঃ– প্রশংসনীয়।

**স**

সংবিদা – মিত্রভাবে। সচিবান – মন্ত্রীগণকে। সরঃ (ক্লীব) – সরোবর। সর্বেশে – হে সকলের ঈশ্বরী। স্মরিষ্যতি – স্মরণ করবে। স্বল্পম (ক্লীব) – অত্যল্প। সাম্প্রতম – এখন। সূত্রে – প্রসব করে। সুষা – পুত্রবধ। স্বধ্যায়াৎ – বেদপাঠ থেকে।

**হ**

হতবান্ – হত্যা করেছিল। হনিষ্যতি – হত্যা করবে। হবিষা – ঘৃতদ্বারা। হস্তিনায়াম্ – হস্তিনাপুরীতে। হিত্বা – পরিত্যাগ করে। হৃদি – হৃদয়ে। হ্রিয়া – লজ্জার সঙ্গে। হ্লাদিতঃ – আনন্দিত।

**ক্ষ**

ক্ষিপ্রম্ –শীঘ্র।

**দ্রষ্টব্য** ঃ- ক্লীব - ক্লীবলিঙ্গ। স্ত্রী- স্ত্রীলিঙ্গ।






শহিদ নূর হোসেন




গণতন্ত্রের পথে: নব্বইয়ের গণআন্দোলন

দীর্ঘ সামরিক শাসনের অবসানের দাবিতে দেশব্যাপী গণআন্দোলনের সুত্রপাত হয়। এর ধারাবাহিকতায় ১৯৮৭ সালের ১০ই নভেম্বর গণতন্ত্রের মুক্তিকামী যোদ্ধা নূর হোসেন তাঁর বুকে ও পিঠে 'স্বৈরাচার নিপাত যাক, গণতন্ত্র মুক্তি পাক' এই শ্লোগান লিখে মিছিল করতে গিয়ে পুলিশের গুলিতে নিহত হন। প্রতিবছর এই দিনটি 'শহিদ নূর হোসেন' দিবস হিসেবে পালন করা হয়।

২০২১

শিক্ষাবর্ষ

৯ম-১০ম সংস্কৃত

# পরদুঃখে দুঃখী হও

| |
|---|
| তথ্য, সেবা ও সামাজিক সমস্যা প্রতিকারের জন্য '৩৩৩' কলসেন্টারে ফোন করুন |
| নারী ও শিশু নির্যাতনের ঘটনা ঘটলে প্রতিকার ও প্রতিরোধের জন্য ন্যাশনাল হেল্পলাইন সেন্টারে ১০৯ নম্বর-এ (টোল ফ্রি, ২৪ ঘণ্টা সার্ভিস) ফোন করুন |




শিক্ষা মন্ত্রণালয়

২০১০ শিক্ষাবর্ষ থেকে গণপ্রজাতন্ত্রী বাংলাদেশ সরকার কর্তৃক বিনামূল্যে বিতরণের জন্য